ছোরার সময় পিষ্টনের মাথাটা এবং চোম্বল কতটা ক্ষয়ে গেছে সেটা দেখা উচিত। বেয়ারিংএ জল দেওয়া ভাল নয়।

প্যাকিং—ষ্টীম বা জল যাতে না বেরুতে পারে সেইজন্য গ্ল্যাণ্ডেতে প্যাকিং লাগান হয়। খুব ছোট গ্ল্যাণ্ডও ভাল করে প্যাক করা উচিত। প্যাকিং করতে অনেক খরচ হয়। পুরানো প্যাকিং ফেলে দিয়ে ষ্টাফিং বাক্সটা চাঁচিয়া পরিস্কার করা হয়। ১৫ নম্বর ছবিখানি দেখ।

প্যাকিং টুকরো টুকরো করে কাটবার আগে তার একটা দিক প্যাকিং বাক্সের মধ্যে দিয়ে দেখা উচিত যে সেটা কাজের উপযুক্ত মোটা কিনা। ঠিক প্যাকিং বেছে নিয়ে সেটা রডে এক পাক দিয়ে একখানা ছুরি দিয়ে দাগ দিয়ে নাও। এতে রডের বেড়টা পাওয়া যাবে। প্যাক করার সময় দেখতে হবে যে প্যাকিং গুলো যেন একটার উপর আর একটা না পড়ে। ফাঁকটা যেন এক সুতার বেশী না হয়। তারপর প্যাকিংটা মাপ মতন কেটে সিলিণ্ডার তেলে ভিজিয়ে নিতে হয়। এই ভিজে প্যাকিং গুলি ষ্টাফিং বাক্সের মধ্যে প্যাকিং ষ্টিক দিয়ে চেপে দিতে হয়। তারপর আবার প্যাকিং মেপে কেটে নিতে হয়। কিন্তু

wear down of the piston heads and the air pump bucket should be noted. The use of water on a bearing should be avoided.

**Packing** :—Packing is fitted to a gland to prevent the leakage of either steam or water. Even the smallest gland should be carefully packed and it should be remembered that packing is a very expensive item. When the old packing has been removed, the stuffing box should be scraped clean. See Sketch No 15 Before the packing is cut into lengths, one end should be inserted into the stuffing box to make certain that the packing is of the right thickness. Having obtained the right thickness of packing pass the coil around the rod and mark with a penknife the exact circumference. The packing should not overlap, yet the opening should not be more than 1/8". The packing is now cut to length, dipped in cylinder oil, and then carefully placed in the stuffing box, and pressed as hard in as possible by means of [a specially shaped packing stick. The next turn of packing is then

এবার প্যাকিং দেবার সময় আগেরবারের প্যাকিং এর জোড় গুলো যে দিকে ছিল তার উল্টো দিকে দিতে হয়। প্রত্যেক বারের প্যাকিং পৃথক পৃথক কাটিবে। প্যাকিং যাহাতে বৃথা নষ্ট না হয় সেদিকে নজর রাখিবে। প্রত্যেক ষ্টাফিং বাক্সের মাপ নিবে। বয়লার ও এঞ্জিনের প্রত্যেক গ্ল্যাণ্ডের ভিন্ন ভিন্ন সাইজের প্যাকিংএর ফর্দ্দ রাখিবে। প্যাকিং কখনও ডাইস্ দিয়ে চাপা উচিত নয়। কোন গ্ল্যাণ্ড নুতন করে প্যাক করার পর রডে ভাল করে তেল দেওয়া উচিত।

গ্ল্যাণ্ডটা গোড়ায় এঁটে দিয়ে তারপর আধ পাক ঘুরিয়ে আলগা করে দিতে হয়। কিছুক্ষণ চলবার পর এঞ্জিনের চলন্ত অবস্থাতেই আবার এঁটে দিতে হয়। সমস্ত প্যাকিং গুদাম ঘরে যত্ন করে বাক্সের মধ্যে বা কোন রডে ঝুলিয়ে রেখে দেওয়া উচিত। জলের প্যাকিংএ চর্ব্বি লাগাতে হয়। ছোট বড় কোন গ্ল্যাণ্ডেই যেন ফাঁক না থাকে। একটু ফাঁক থাকলেই ষ্টীম অর্থাৎ জল এবং কয়লা নষ্ট হয়। গ্ল্যাণ্ড ফাঁক থাকলে রড গুলোও দাগী হয়ে যায়।

measured, as before, but in placing this in the stuffing box the joining edges should be opposite to those of the previous turn. Each turn should be cut separately. Be careful not to waste the packing. Measure each stuffing box, when opened up, and keep a list of the sizes of packing for each gland of the engines and boiler. Packing should never be squeezed in a vice. After a gland has been packed with new packing, the rod should be carefully watched and oiled. The gland should be tightened up, and then slackened back by a half turn of the nuts, and after a little running, should be tightened up while the engine is running. All spare packing in the storeroom should be carefully placed in boxes, or hung over a rod. Water packing should be greased. Care should be taken that even the smallest gland does not leak for this means a waste of steam, and a wastage of steam means a waste of coal and water. Scored rods will also result from leaking glands.

## Sketch No. 17.
## Metallic packing.



ছবি নং ১৭।

## মেটাল প্যাকিং।

1. পিষ্টন রড নেক বুস।
2. স্প্রিং হোল্ডার।
3. হোয়াইট মেটাল ব্লকস্।
4. খাপ।
5. স্প্রিং।
6. ফ্লোটিং রিং।
7. একষ্টেনসন পিস।
8. পিষ্টন রড।
9. গ্ল্যাণ্ড ষ্টার্ড।

মেটাল প্যাকিং—মেটাল প্যাকিং ধাতু দিয়ে তৈয়ারী এবং হাই এস্‌প্রেসারের কাজে লাগে। অনেক গুলি জিনিষ একত্র করে এমন ভাবে তৈরী থাকে যাতে পিষ্টন রড পাশের দিকে সরে ফাঁক হয়ে গেলে সেটা স্প্রিং ব্লক, কোন, রিং ইত্যাদির দ্বারা বুজে যায়। প্যাকিংটা রডের ঢোকার সময়েও কাজ করে এবং বেরুনোর সময়ও কাজ করে। এটাকে ফ্লোটিং টাইপ বলা হয়। এই জিনিষটা রডের উপর সমান ভাবে আপনা আপনি চাপ দিতে থাকে। এবং ষ্টীম বেরুতে দেয় না। ১৭ নম্বর ছবিতে হাই এস্‌-প্রেসার ষ্টীম গ্ল্যাণ্ডে যে রকম মেটাল প্যাকিং লাগান থাকে তাই দেখান হয়েছে। পাকা মিস্ত্রী ছাড়া অন্য কেউ যেন এই প্যাকিং না খোলে বা নাড়াচাড়া না করে কিন্তু যে সব ষ্টীমারে মেটাল প্যাকিং লাগান আছে তার ড্রাইভারদের প্রত্যেকের এ জিনিষটা কি করে লাগাতে হয় সেটা জানা চত।

**Metallic Packing:**—Metallic packing is made entirely of metal, and is, therefore specially suitable for high pressures. It consists of various sections carefully fitted into each other so that any side play of the piston rod is compensated for by the arrangement of springs, cones, blocks and rings. The packing is designed to suit the instroke as well as the outstroke of the piston rod. The packing is of the floating type, and exerts a pressure against the rod which is constant and automatic which prevents the steam from escaping. Sketch No. 17 illustrates the metallic packing as fitted to the High Pressure steam gland, and should be carefully studied. This packing should not be disturbed excepting by a skilled workman, but every Driver on a steamer fitted with metallic packing should thoroughly understand the method of fitting.

# দ্বিতীয় পরিচ্ছেদ।

## এঞ্জিন ঘরের অন্যান্য জিনিষ পত্র।

হাওয়া বোম্বা—ক্যানিস্তান থেকে হাওয়া বাষ্প এবং জল বার করে দেওয়া হাওয়া বোম্বার কাজ। এটা আকারে লো এস্‌প্রেসার সিলিণ্ডারের বিশ ভাগের একভাগ হয়। সাধারণ হাওয়া বোম্বায় প্রত্যেক চালে আধ ইঞ্চি করে জল তোলে। বাকিটা হাওয়া ও বাষ্পে ভর্ত্তি থাকে। ছোট হাওয়া বোম্বা লাগালে খারাপ ভেকুম হয়। ক্যানিস্তানের ষ্টীমটা যখন জল হয়ে যায় তখন হাওয়াটা বেরিয়ে যায়। হাওয়া বোম্বাটা যদি বেশ বড় না হয় তাহলে লো এস্‌প্রেসার সিলিণ্ডারের কাজ খারাপ হয়।

ভেকুম মানে এস্‌প্রেসার শূন্য জায়গা। ভেকুম খারাপ হলে হটওয়েলের উত্তাপ বেশী থাকে এবং ভাল হলে কম থাকে। হাওয়া বোম্বা থেকে

# Chapter 2.

## Engineroom Auxiliaries

**Air Pumps:**--An air pump is fitted to remove the air, Water and vapour from the condenser and is usually one-twentieth of the volume of the Low Pressure cylinder in size. The average air pump has only about ½" depth of water to lift each stroke. The air and vapour occupy the remaining part of the stroke. The fitting a small air pump would result in a poor vacuum. The air in the condenser is set free when the steam is turned into water, and unless the air pump is of ample size there will be a stoppage in the flow of steam which, will result in loss of power the Low Pressure cylinder. 'Vacuum' means a space without any pressure. The hotwell temperature will be higher when the vacuum is poor and lower when the vacuum is good. Before any air pump will discharge

Sketch No. 18.

Air Pump.




ছবি নং ১৮।

হাওয়া বোম্বা

1. হাওয়া বোম্বার রড।
2. বোম্বার টুপী।
3. ডিস্‌চার্জ্জ বেলের স্থান।
4. ডিস্‌চার্জ্জ বেল।
5. ডিস্‌চার্জ্জ।
6. চেম্বার।
7. বাকেট ও বাকেট বেল।
8. পরিদর্শন দরজা।
9. সাক্‌সান বেল।
10. সাক্‌সান।
11. মেট্রেল বেল।
12. বোম্বা রডের উপর বাকেট নাট থাকিবার স্থান।

ডিস্‌চার্জ্জ হতে হলে হাওয়া বোম্বার মধ্যের চাপ বাইরের চাপের চেয়ে বেশী হওয়া দরকার। এটা করতে হলে হাওয়া বোম্বার মধ্যে যে হাওয়া থাকে সেটা চাপ দেওয়া দরকার। ১৮ ও ১৯ নম্বর ছবিতে দুরকম হাওয়া বোম্বা দেখান হয়েছে।

পাঙ্খার এঞ্জিনে সাধারণতঃ যে রকম হাওয়া বোম্বা লাগান হয়। পাম্পটা দুই দিকে চলে এবং দুদিকেই হাওয়া টানবার এবং বের করে দেওয়ার বেল লাগান আছে। সাধারণতঃ ক্যানিস্তানের নিচে পাম্প লাগান থাকে। জল নিজের ভারেতেই নেবে যায়। পাম্পের প্লাঞ্জারটা সাধারণতঃ নিরেট হয়। চেম্বারের ভেতরটাতে প্রায় একটা পেতলের লাইনার লাগান থাকে। এই ধরণের হাওয়া বোম্বা ব্যবহার করলে যা দেখা দরকার তা পরে বলা হল। প্রথমতঃ দেখতে হবে যে লাইনারটা এক সুতার বেশী যেন না ক্ষয়ে যায়। দ্বিতীয়তঃ দেখা উচিত যখন পাম্পটা কাজ করতে থাকে তখন যেন বেল গুলো আলগা হয়ে না যায়। হাওয়া বোম্বার গ্ল্যাণ্ডটাতে যেন কোন ফাঁক না থাকে। নেক বুস এবং গাইডটা যেন না ক্ষয়ে যায়। প্রত্যেক পানি ছোরার সময় বেল গুলো পরীক্ষা করে দেখা উচিত এবং যখন খুব ক্ষয়ে যায়

the pressure in the pump must be greater than that of the atmosphere, and this is obatained by the air remaining in the pump being compressed. Sketches No. 18 and 19 illustrates two kinds of air pump. A horizontal air pump is usually fitted to a paddle engine. Being double acting, the pump is fitted with suction and delivery valve at each end. The pump is usually placed below the condenser, and the water flows in by its own weight. The pump ram is usually solid, and a brass liner is generally fitted to the chamber. Items to note carefully about this type of air pump is that the liner is not worn down more than ⅛", that there is no possibility of the valves slackening off when the pump is working; that the air pump gland does not leak; that the neck bush and guide are not worn down. Valves should be examined each boiler-cleaning, and when badly worn, this should be renowed. Air valves are

Sketch No. 19.

Edwards Air Pump.




ছবি নং ১৯।

এড্‌ওয়ার্ড হাওয়া বোম্বা।

1. রড।
2. বেল।
3. ইন্‌লেট।
4. বাকেট।
5. জল নিকাশের পথ।
6. টেইল বেল।
7. চেম্বার।
8. ডিস্‌চার্জ্জ।

তখন বদলে ফেলা উচিত। সাধারণতঃ পাম্পের দুদিকেই হাওয়া যাওয়ার বেল লাগান থাকে।

এতে পাম্পে হাওয়া ঢুকে জলের জন্য একটা গদির মত তৈরী করে দেয়। এই হাওয়া বেল গুলো খুব শক্ত করে প্যাঁচ কসে রাখা উচিত নয়। ১৯ নম্বর ছবিতে যে হাওয়া বোম্বাটি দেখান হয়েছে এর টেনে নেওয়ার কোন বেল নেই। একে এড্‌ওয়ার্ডস্ হাওয়া বোম্বা বলে। এটা সিঙ্গেল একটিং বা এক দিকে কাজ করা পাম্প। এইটা সব সময়ে খাড়া ভাবে রাখা হয়। জল নিজের ভারে হাওয়া বোম্বার তলায় চলে যায়। বোম্বার নিচেটা কোনাকৃতি। এখানে একটা কোনাকৃতি বাকেট জলটাকে আস্তে আস্তে ব্যারেলে তুলে দেয়। পোর্ট গুলো যেমন খুলে যায় হাওয়া আসবার বেশ পরিস্কার রাস্তা হয়ে যায়। এরপর জলটা ব্যারেলে গিয়ে তার ভেতরের হাওয়াটাকে চেপে দেয়।

এই রকম হাওয়া বোম্বায় কেবল মাত্র হেড বেল থাকায় খারাপ হওয়ার সম্ভাবনা খুবই কম এবং মেরামত করাও সুবিধা। আজ কাল প্রায় সব ষ্টীমারেই এড্‌ওয়ার্ড বোম্বা লাগান থাকে। ১৮ ও ১৯ নম্বর ছবি দুটী ভাল করে দেখ।

usually fitted to both ends of the pump to admit air to allow of cushioning of the water. These air valves should not be screwed hard down. The air pump shown in Sketch No. 19, has no suction valves, but has a solid bucket and head valves, and is called the "Edwards" air pump. This is a single acting pump, and is always placed upright. The water flows by its own weight into the base of the pump, and is dealt with by a conical bucket working in conjunction with a base of the same shape. This forces the water silently and without shock through the slots and into the barrel. As soon as the ports are opened there are clear inlets for the admission of air, and water is immediately afterwards injected. This compresses the air in the barrel, and carries more air in with it. Having only head valves there is less risk of breakdown with this type of pump, and there is less trouble in overhauling this pump than others. Most steamers are now fitted with the "Edwards" type of air pump, and Sketches No. 18 and 19 should be carefully studied.

Sketch No. 20. Sketch No. 21.

Air Vessels.




ছবি নং ২০।




ছবি নং ২১।

## ফিড বোম্বার হাওয়া ভেস্‌ল।

1. হাওয়া থাকিবার জায়গা।
2. জল।
3. বোম্বা হইতে ইন্‌লেট।
4. বয়লার পর্য্যন্ত আউট্‌লেট।

হটওয়েল—হাওয়া বোম্বা থেকে জল বেরিয়ে পড়বার জন্য হাওয়া বোম্বা এবং ফিড বোম্বার মাঝখানে যে ট্যাঙ্ক থাকে তাকে হটওয়েল বলে। এটা একটা সাধারণ চৌকা ট্যাঙ্ক। এটা গরম করবার জন্য প্রায় এর মধ্যে একটা পাকান নল থাকে। পানি ছোরার সময় একবার অন্তর একবার ট্যাঙ্কটাকে পরিস্কার করে ফেলা উচিত। তা না হলে ফিড জলের সঙ্গে বয়লারের মধ্যে তেল গিয়ে পড়ে।

ফিড পাম্প—ফিড পাম্প বা বোম্বা হটওয়েল থেকে জল তুলে বয়লেটের মধ্যে দেয়। ফিড বোম্বা দুরকমের আছে। এক রকম ফিড বোম্বা মেন এঞ্জিনের সাহায্যে চালান হয়। আর এক রকম ফিড আলাদা চলে। মেন এঞ্জিনের সাহায্যে যে ধরণের বোম্বা চালান হয় তাকে প্লাঞ্জার বলে।

এ গুলোতে শোষণ করবার এবং বাইরে বার করে দেওয়ার বেল থাকে। এই বোম্বায় সব সময়ে হাওয়া ভেস্‌ল লাগান থাকে কারণ বোম্বাটা যখন এক দিকে চলে সেই সময়ে কাজ হয়। উল্টো দিকে চলবার সময় কাজ হয় না। কিন্তু হাওয়া ভেস্‌ল লাগান থাকায় দুদিকে কাজ করা বোম্বার মত সমান ভাবে জল পড়তে থাকে।

**Hotwell :**—The hotwell is a tank placed between the air pump and the feed pump to receive the water from the air pump. It is an ordinary square tank as a rule into which is usually placed a coil of heating pipe. The tank should be cleaned out every alternate boilercleaning to prevent grease being carried into the boiler with the feed water.

**Feed Pumps :**—These are fitted to draw the water from the hotwell and pump it into the boiler. There are two types of feed pumps—those worked off the main engines, and those worked independently. The type worked off the main engines are usually of the plunger pattern, and have suction and delivery valves. Air vessels are always fitted, for the pump being single acting, the air vessel gives a continuous flow of water similar to that of a doubleacting pump. Care should be taken with this type of feed pump to see that the gland packing is properly fitted.

২০ ও ২১ নম্বর ছবিতে হাওয়া ভেস্‌ল কি রকম হয় তা দেখান আছে। এর কাজটা এবার বোঝা যাক। ভেস্‌লের মধ্যে খানিকটা হাওয়া থাকে। জল যখন তলা দিয়ে ভেস্‌লের মধ্যে ঢোকে তখন হাওয়াটা চেপে যায়। জল ঢোকা বন্ধ হলে চাপা হাওয়াটা যেখান দিয়ে জল ঢুকেছিল সেইখান দিয়েই আবার জল বার করে দেয়। এই ধরণের ফিড বোম্বায় গ্ল্যাণ্ড প্যাকিং যাতে ঠিক ভাবে লাগান হয় তা দেখা দরকার। যে সকল ফিড বোম্বা মেন এঞ্জিন থেকে চলে না আলাদা চলে ২২ নম্বর ছবিতে তা দেখান হল।

এদের "ওয়েরস" বোম্বা বলে। এই বোম্বা গুলো খাড়া ভাবে থাকে এবং সাধারণতঃ এক এক জোড়া ব্যবহার হয়। ষ্টীম সিলিণ্ডারের পিষ্টন যে রডের উপর দিকে লাগান থাকে সেই রডেরই নিচের দিকে জলের পিষ্টন লাগান হয়। জলের পিষ্টনটা ষ্টীমের পিষ্টনের চেয়ে আকারে ছোট হয়। এই ধরণের বোম্বা গুলো আস্তে চলে, এর এস্‌-প্রেসার খুব বেশী, এবং এগুলো পুরো চালের বোম্বা। এক সঙ্গে অনেক গুলো করে সাক্‌সান ও ডেলিভারী বেল লাগান থাকে। এবং এই বেল গুলো নিরেট ধাতু দিয়ে তৈরী হয়।

Study Sketches Nos. 20 and 21 which illustrates an air vessel. The action is as follows:—A portion of air is retained in the dome, and this air is compressed acting as a cushion for the water which enters and leaves by the same branch at the bottom. Sketch No. 22 represents an independent type of feed pump which is called the "Weirs" pump. This pump is vertical, and is usually supplied in pairs. The piston in the steam cylinder is fitted to the top end of the same rod that passes down into the water cylinder, and the water piston is smaller in diameter than the steam piston. This type of pump is a slow speed, high pressure, full stroke pump. The water suction and delivery valves are fitted in groups and are made from the solid metal. The delivery valves have light springs fitted, and the lift of the valves is usually ¼." The suction seat contains more small valves than the delivery seat.

Sketch No. 22.

"Weir's" Feed Pump.




ছবি নং ২২।

ওয়্যার ফিড বোম্বা

1. ষ্টীম সিলিণ্ডারের টুপী।
2. ষ্টীম বেলের চেষ্ট।
3. ডবল জয়েন্ট।
4. সামনের ষ্টে।
5. এড্‌যাষ্ট করিবার স্ক্রু।
6. ডিস্‌চার্জ্জ বেল।
7. সাক্‌সান বেল।
8. জলের সিলিণ্ডারের নীচের ইন্‌লেট।
9. জলের সিলিণ্ডার।
10. জলের পিষ্টন
11. শ্লাইড রড।
12. পিষ্টন রড।
13. ষ্টীম পিষ্টন।
14. ষ্টীম সিলিণ্ডার।

সারকুলেটিং বোম্বা—ছোট বোম্বাতে একটী ঢালা লোহার চেম্বারের মধ্যে একটী স্পিণ্ডলে কতকগুলি ভেন লাগান থাকে। স্পিণ্ডলে লাগান একটী ছোট এঞ্জিন ভেন গুলোকে ঘোরায়। জল কতকগুলো গর্ত্তের মধ্যে দিয়ে পাম্পার বাক্সের ঠিক মাঝখানে যায়। ভেন গুলো জোরে ঘুরলে এখানটা শূন্য বা ভেকাম হয়ে যায়। কাজেই জল এই সমস্ত ফাঁপা ভেন গুলোর মধ্যে দিয়ে গিয়ে ভেনের ডগা দিয়ে বেরিয়ে যায় তারপর ক্যানিস্তান পর্য্যন্ত যে নলটা গেছে তার মধ্যে দিয়ে ক্যানিস্তানের মধ্যে চলে যায়। এই ধরণের বোম্বার কোন বেল থাকে না। বোম্বাটা সাধারণতঃ সমুদ্রের জলের উপরটার চেয়ে নীচে থাকে সেই-জন্য জলটা নিজের ভারে বোম্বার চেম্বারের মধ্যে চলে যায়। পাম্পার বাক্সের উপর একটী ছোট কক থাকে হাওয়াটা তাই দিয়ে বেরিয়ে যায়। ২৩ ও ২৪ নম্বর ছবিটা ভাল করে দেখ। ছোট বোম্বার কাজ যদি বন্ধ হয়ে যায়, ছোট পাম্পটা যদি বন্ধ হয়ে যায় তা হলে বালাষ্ট বোম্বার সঙ্গে যদি ক্যানিস্তানের যোগ থাকে তবে সেইটা চালিয়ে দেবে। তা যদি সুবিধা না হয় তাহলে ক্যানিস্তানের কতকগুলো পাইপ খুলে দেবে।

**Circulating Pump:—** A circulating pump, as a rule, consists of a cast-iron chamber containing hollow vanes keyed to a spindle. A small engine coupled direct to the spindle rotates the vanes and the water entering by suitable openings into the pump casing at the centre where a vacuum is formed by the rapid vane rotation so that the water travels through the hollow vanes and is delivered direct to the tips of the vanes and is forced through the pipe leading to the condenser. This type of pump has no valves. As the pump is usually placed below the sea level, the water flows into the pump chamber by its own weight, and air is allowed to escape through a small cock placed on the top of the casing. Study carefully Sketches 23 and 24. If the circulating pump breaks down, put on the ballast pump to the condenser if a connection is fitted; if this is not suitable, remove a number of condenser tubes, also open up the air pump overboard discharge

Sketch No. 23.

Circulating Pump.




ছবি নং ২৩।

## ছোট এঞ্জিন।

1. এঞ্জিন।
2. মেন বেয়ারিংস্।
3. ছোট এঞ্জিনের পাখা।
4. ফ্লাই হুইল।
5. ক্র্যাঙ্ক।
6. ষ্টীম বেল।

---

হাওয়া বোম্বার ওভার বোর্ড ডিস্‌চার্জ্জ বেল যদি থাকে তাও খুলে দেবে। ক্যানিস্তানের পাইপের মধ্যে দিয়ে জল চালনই ছোট বোম্বার কাজ। জলের কাজটা পরে বুঝিয়ে দেওয়া হবে। ছোট বোম্বার ইন্‌জেকসন বেলের পরেই—বিল্‌জ ইন্‌-জেকসন বেল—বলে একটী প্রকাণ্ড বিল্‌জ বেল দেখতে পাওয়া যায়। বিল্‌জ গুলির বাক্স থেকে যে বিল্‌জ ইন্‌জেকসন পাইপ বেরিয়েছে সেটা একটা বেল দিয়ে ছোট বোম্বার ইন্‌জেকসন বেলের সঙ্গে লাগিয়ে দেওয়া হয়। যে বেলটা দিয়ে লাগান হয় তাকে নন্‌রিটার্ণ বেল বলে। এর বিশেষত্ব এই যে স্পিণ্ডল এবং বেলটা আলাদা বিল্‌জের জল যদি বিল্‌জের মধ্যে খুব বেশী উঁচু হয়ে উঠে তাহলে বিল্‌জ ইন্‌জেকসন বেলটা খুলে দিয়ে ছোট বোম্বার ইন্‌জেকসন বেলটা বন্ধ করে দাও। তাহলে ছোট বোম্বার জলটা ক্যানিস্তানের মধ্যে দিয়ে গিয়ে ওভার বোর্ড ডিস্‌চার্জ্জ হবে না বাইরে পড়ে যাবে। যতক্ষণ না বিল্‌জের জল খুব বেশী উচু হয়ে উঠে এবং সাধারণ বোম্বা গুলো বিল্‌জের জল বার করতে না পারে ততক্ষণ বিল্‌জ ইন্‌জেকসন বেল

valve, if one is fitted. The object of a circulating pump is to circulate water through the condenser tubes, and the action of this water will be described in the next article on "Condensers." You will observe that a large bilge valve known as the "bilge injection valve" is fitted next to the circulating pump injection valve. The bilge injection pipe leading from the bilge rose box is connected to the circulating pump injection valve by means of a non-return valve, which is peculiar in the fact that the spindle and valve are separate. Should the bilges become dangerously high with bilge water, open the bilge injection valve and close down the circulating pump injection valve, so that the water will be pumped by the circulating pump and passing through the condenser will be discharged overboard. It is understood that the bilge injection valve should never be used excepting when the bilge water is extremely high, and the ordinary pumps cannot

খোলা উচিত নয়। বিল্জ ইন্‌জেকসন গুলির বাক্স সব সময়ে পরিস্কার রাখা উচিত যাতে বিশেষ দরকারের সময় কাজ পাওয়া যায়।

ক্যানিস্তান—এঞ্জিনের একসষ্ট ষ্টীমকে জলে পরিণত করার জন্য ক্যানিস্তান লাগান হয়। এই জলটা আবার বয়লেটে পাম্প করে দেওয়া হয়। লো এস্‌প্রেসার সিলিণ্ডার থেকে যে একসষ্ট ষ্টীমটা বেরোয় সেটা ভেকুমের সাহায্যে ক্যানিস্তানের মধ্যে টেনে নেওয়া হয়। ২৫ নম্বর ছবিতে একটী সাধারণ ক্যানিস্তান দেখান হয়েছে, সেটি ভাল করে দেখ। এতে দেখতে পাওয়া যাবে যে 'ক্যানিস্তান একটী দুদিকে পেতলের পাত দেওয়া ইস্পাত বা ঢালা লোহার সিলিণ্ডার'।

এই দুটো পেতলের পাতের মধ্যে অনেক সরু ক্যানিস্তানের পাইপ লাগান আছে। প্রত্যেকটা পাইপই প্যাকিং এবং ক্যানিস্তানের মুরি দিয়ে আটকান আছে। ছোট বোম্বার সাহায্যে জল তুলে সমস্ত পাইপ গুলোর মধ্যে দিয়ে নিয়ে গিয়ে বাইরে ফেলে দেওয়া হয়। টিউব প্লেটের শেষ দিকে কতকগুলো ঢাকা বা দরজা আছে। জল কম বেশী করবার জন্য এই গুলো ভাগ করা আছে। লো এস্‌প্রেসার সিলিণ্ডার ও অন্যান্য

cope with the amount of water entering the bilges. It is important that the bilge injection rose box should always be clean and ready for emergencies.

**Condensers:**—A condenser is fitted to condense the exhaust steam from an engine back into water, so that this water can be pumped back again into the boiler. The exhaust steam from the Low Pressure cylinder is drawn by vacuum to the inside of the condenser. Study carefully Sketch No. 25 which illustrates a common condenser. It will be noted that a condenser consists of a steel, or cast iron cylinder, at the ends of which are brass plates. Joining these two brass plates are numerous brass tubes of small diameter. Each tube is held in place by packing and a ferrule placed at each end. Sea water forced by the circulating pump passes through all the tubes, and is discharged overboard. Over the tube plates at the ends are covers or doors, which are divided to regulate the passage of the water. The exhaust steam from the Low Pressure cylinder and other

Sketch No. 24—Circulating pump impeller.




ছবি নং ২৪—ছোট এঞ্জিনের পাখা

1. ইন্‌জেকসান হইতে ইন্‌লেট।
2. ক্যানিস্তানে যাওয়ার ডিস্‌চাজ্জ´
3. ছোট এঞ্জিনের পাঙ্খা।
4. স্যাফ্‌ট চাবী।
5. এঞ্জিন।

এঞ্জিন থেকে যে একসষ্ট ষ্টীম বেরোয় সেটা ভেকুমের সাহয্যে ক্যানিস্তানের মধ্যে টেনে নেওয়া হয়। এই ষ্টীম ক্যানিস্তান পাইপ গুলোর বাইরের দিকে থাকে। ঠাণ্ডা পাইপের গায়ে যে ষ্টীম লাগে সেটা জমে পরিস্কার জল হয়ে যায় এবং যে জলটা ডিস্‌চার্জ্জ করে দেওয়া হয় সেই জলটা ষ্টীমের উত্তাপটা নিয়ে চলে যায়।

প্রথমে ক্যানিস্তানের ইন্‌লেট পাইপে হাত দিয়ে তারপর আউট্‌লেট পাইপে হাত দিয়ে দুটোর মধ্যে গরমের তফাৎটা দেখলেই এইটা বেশ বোঝা যায়। ক্যানিস্তান পাইপ থেকে যাতে না জল বেরোয় সেটা দেখা বিশেষ দরকার। তা না হলে সমুদ্রের জল ক্যানিস্তানের মধ্যে দিয়ে বয়লারের মধ্যে গিয়ে বিশেষ অনিষ্ট করবে। কোন কোন ক্যানিস্তানের দরজা বা ঢাকাটা দুটো বা তিনটে ভাগ করা থাকে। এতে ক্যানিস্তান পাইপের মধ্যে যতটা ইচ্ছা জল দেওয়া যায়। ক্যানিস্তান পাইপকে ঠিক ভাবে প্যাক করার নিয়ম হচ্চে ঘড়ির কাঁটা যে দিকে ঘোরে সব সময়ে সেই দিকে প্যাকিং গুলো জড়ান। উল্টো দিকে কখনও জড়ান উচিত নয়। যখন কোন ক্যানিস্তান পাইপে ছেঁদা হয়ে যায় তখন প্রথম সুবিধা পেলেই

engines that are working, is drawn into the condenser by vacuum, but on the outside of the tubes. The steam coming in contact with the cold tubes condenses into pure water and the heat taken away from the steam is carried overboard with the discharged water. You will observe this by first placing your hand on the inlet pipe to the condenser, and then the outlet pipe from the condenser, and note the difference in the temperatures. It is very important that the condenser tubes be kept watertight, otherwise sea water will be drawn by vacuum into the inside of the condenser and this sea water will be carried into the boiler and will have a very bad effect there. Some condensers have two or three divisions on the doors. These are placed there to direct the flow of water through the tubes. The correct way to pack a condenser tube is to always place the packing in the same direction that the fingers of a clock move, and never the opposite way. When a condenser tube is leaking the condenser should be tested at

ক্যানিস্তানটা পরীক্ষা করে দেখা উচিত। ষ্টীমার যখন কোন বন্দরে থাকে এবং ক্যানিস্তানটা ঠাণ্ডা হয়ে যায় তখন এটা করা উচিত।

ক্যানিস্তানের শেষের দিকে যে দরজা গুলো আছে সে গুলো সরিয়ে ফেল এবং উপর দিকে যে ছোট দরজা পরীক্ষা করার জন্য আছে সেটাও সরিয়ে ফেল। তারপর ক্যানিস্তানটা জলে ভর্ত্তি করে দাও। দেখো হাওয়া বোম্বা বা হটওয়েল থেকে জল উপচে না পড়ে। উপচে পড়লে তখনকার মত হাওয়া বোম্বাতে কাঠের প্লাগ লাগিয়ে উপচে পড়া বন্ধ করে দাও বা দেবে। ক্যানিস্তানের কোন পাইপ যদি ছেঁদা থাকে তাহলে এখন তা দিয়ে জল পড়বে। ক্যানিস্তানের মুরিটা সরিয়ে ফেলা উচিত এবং ষ্টাফিং বাক্সে নুতন প্যাকিং দিয়ে মুরিটা ফের এঁটে দেওয়া উচিত। যদি কোন পাইপ ফেটে যায় এবং তার ভেতর থেকে জল পড়তে থাকে তাহলে সেটা খুলে ফেলে একটা নুতন পাইপ লাগিয়ে দেওয়া উচিত। যদি নুতন পাইপ লাগাবার সুবিধা না থাকে তাহলে ছেঁদা পাইপটার দুদিকে কাঠের প্লাগ লাগিয়ে দেবে।

যখন সমস্ত পাইপ গুলো পরীক্ষা করা হয়ে যাবে তখন ক্যানিস্তান থেকে জল বার করে

the first opportunity. This should be done when the steamer is in port and the condenser has cooled down. Remove the end doors of the condenser, and also the small inspection door on the top, and fill up the inside of the condenser with water, making certain that the water is not overflowing from the air pump or hotwell, in which case wooden plugs should be temporarily fitted to the air pump overflow. Any tubes that are leaking will commence to drip water. The ferrule should be removed and new packing inserted in the stuffing box after which the ferrule should be screwed hard up. In a case of a tube being burst and leaking from the inside, the tube should be removed and renewed. When it is not convenient to renew the tube, wooden tapered plugs should be driven into both ends of the defective tube. When all tubes have been tested and found in order, the water should be emptied out of the condenser. This may be done by opening

Sketch No. 25—Condenser.



1. লো প্রেসার সিলিণ্ডার হইতে ষ্টীম ইন্‌লেট।
2. বেফোল প্লেট ও পাইপ থাকার জায়গা।
3. একষ্ট্রা ফিড জলের কক্‌।
4. ডিস্‌চার্জ্জ ওভারবোর্ড।
5. ক্যানিস্তানের টুপীর উপর পৃথক করিবার বার।
6. ছোট এঞ্জিন হইতে ইন্‌লেট জল।
7. হাওয়া বোম্বার কনডেনস্‌ড জল।
8. দেখা শুনা করিবার দরজা।
9. জলের গতি।
10. জোর দিবার ষ্টে।

দেবে। জল বার করার জন্যে হাওয়া বোম্বার পরীক্ষা করার দরজাটা খুলে দিলেই চলে। ক্যানিস্তানের দরজা বা ঢাকা গুলো লাগাবার আগে প্রত্যেকটা পাইপ একটা আলো দিয়ে পরীক্ষা করে দেখা উচিত এবং ভেতরে যদি কোন কিছু আটকে থাকে তা পরিস্কার করে দেওয়া উচিত। যখন এঞ্জিন গুলো চলতে থাকে তখন দেখা উচিত যেন ক্যানিস্তানটা খুব বেশী গরম হয়ে না উঠে। তাহলে প্যাকিং নষ্ট হয়ে যাবে।

হিটার–ফিডের জল গরম করবার জন্য এগুলো লাগান হয়। বয়লারে যে জলটা যায় সেটা যদি গরম হয় তাহলে সেটা ষ্টীম হতে কম কয়লা লাগবে। একটা ডেকচিতে ঠাণ্ডা জল রেখে এবং আর একটা ডেকচিতে গরম জল রেখে দুটো ডেকচিই এক সঙ্গে আগুনে বসিয়ে দিলে দেখা যাবে যে গরম জলটা খুব শীঘ্রই ফুটাতে আরম্ভ করে এবং ঠাণ্ডা জলটা ফুটাতে দেরী হয়।

এই থেকেই আগের কথাটা বোঝা যায়। হিটার দেখতে প্রায় ক্যানিস্তানের মত কিন্তু আকার একটু ছোট। কোন সময় বা বয়লার থেকে কখনও

the inspection doors of the air pump. Before replacing the condenser doors examine each tube by means of a light, and clear away any obstructions that may be in the tubes. Care should be taken never to allow the condenser to become overheated when the engines are running, otherwise the packing will become perished.

**Heaters:**—These are fitted to heat up the feed water. You will understand that if the water going into a boiler is very hot it will take less coal to heat up the water which is then converted into steam. This may be seen by placing two dechies on a fire at the same time, one dechie containing cold water, and the other dechie containing hot water. It will be found that the water that was hot when placed in the dechie will boil very quickly whilst the water that was cold when placed in the dechie will take a long time to boil. A heater is very much the same in shape, but smaller, than the condenser. Into the inside

বা এঞ্জিন থেকে ষ্টীম হিটারের মধ্যে দেওয়া হয়। পাইপ গুলোর মধ্যে ফিড জল যেতে থাকে। ঐ জলটা ষ্টীম থেকে উত্তাপ নেয় এবং গরম হোয়ে গিয়ে বয়লারের মধ্যে ঢোকে। হিটারে পানি গজ লাগান থাকে। এর দ্বারা হিটারের মধ্যে কতটা ষ্টীম জমে জল হয় তা বোঝা যায়। হিটারের জল যেন কখনও হাফ গ্ল্যাসের বেশী না হয়। হিটার পাইপ গুলো কখনও কখনও বাড়িয়ে ঠিক করে বসিয়ে দেওয়া হয়, আবার কতক গুলো হিটারে পাইপ গুলো ক্যানিস্তানের মত মুরি এবং প্যাকিং দিয়ে লাগিয়ে দেওয়া হয়।

হিটার থেকে ক্যানিস্তান বা হটওয়েল পর্য্যন্ত একটা ড্রেন বেল্ লাগান থাকে, গজ গ্ল্যাসে যখন বেশী জল হয় তখন এটা খুলে দেওয়া হয়। হিটারটাতে বেশ নজর দিলে কয়লার খরচ অনেক কমান যায়। এই কথাটা সব সময়ে মনে রাখতে হবে যে ফিড জল যত গরম হবে কয়লার খরচ তত কম হবে এবং পুরো ষ্টীম দেওয়া আগওয়ালার পক্ষে সহজ হবে।

গরম ঘড়ি বা থার্ম্মোমিটার—গরম ঘড়ি গরম মাপবার যন্ত্র। গরম মানে কোন কিছুর উত্তাপের

of the heater the steam is brought, sometimes direct from the boiler and sometimes from the engines. Through the tubes flows the feed water, which takes the heat from the steam, and flows into the boiler at a higher temperature. Heaters are fitted with water gauges which indicate the amount of condensed steam inside the heater, and the water should never be higher than half glass in the heater. Heater tubes are sometimes expanded into position, whilst in other heaters the tubes are fitted with ferrules and packing at each end the same as a condenser. A drain valve, leading to the condenser or hotwell is fitted, and this should be opened when there is any excess water in the gauge glass. By careful attention to the heater the coal consumption can be very much reduced. It should always be remembered that the higher the temperature of the feed water, the less will be the coal consumption, and the easier will be the work of the firemen in keeping a full head of steam.

**Thermometers:**—A thermometer is an instrument for measuring the temperature of anything. Temperature means the amount of heat in a body and this is

## Sketch No. 26.
## Thermometer.




ছবি নং ২৬।

## গরম ঘড়ী।

1. ফুটন্ত জলের উত্তাপ
   (বয়েলিং পয়েণ্ট) ২১২ ডিগ্রী।
2. উত্তপ্ত সুরার তাপ
   (স্পিরিট বঁয়েলস্) ১৭৮ ডিগ্রী।
3. শরীরের স্বাভাবিক তাপ
   (ব্লাড হিট) ৯৮ ডিগ্রী।
4. ঘনীভূত তরল পদার্থের তাপ
   (ফ্রিজিং পয়েণ্ট) ৩২ ডিগ্রী।
5. মার্কারী পূর্ণ কাচের বেল।

পরিমাণ। এটা গরম ঘড়ির সাহায্যে ডিগ্রী হিসাবে মাপা হয়। ২৬ নম্বর ছবিটা ভাল করে দেখ। সাধারণতঃ ষ্টীমারে যে গরম ঘড়ি ব্যবহার হয় তা এই রকম। একটা সরু বোরের কাঁচের নল আছে। তার তলার দিকটা একটা বলের মত করা আছে। এর মধ্যে পারা থাকে। নলটা যখন গরম করা হয় তখন পারাটা উপর দিকে উঠে যায় এবং নলটা যখন ঠাণ্ডা হয় তখন পারাটা নিচে নেমে যায়। যখন জল ফুটাতে থাকে তখন তাতে গরম ঘড়ি দিলে ২১২ ডিগ্রী হয়েছে দেখা যায়। জল যখন জমে বরফ হয়ে যায় তখন গরম ঘড়ি পড়লে ৩২ ডিগ্রী হয়েছে দেখা যায়। ডিগ্রী মানে একটী অংশ বা ভাগ। এঞ্জিন ঘরে গরম ঘড়ি একটী বিশেষ দরকারী যন্ত্র এবং প্রত্যহই এটা ব্যবহার করা উচিত।

ফিল্টার—ফিড জলের সঙ্গে যাতে চর্ব্বি এবং তেল বয়লারের মধ্যে না যেতে পারে সেইজন্য ফিল্টার লাগান হয়। ফিল্টার সাধারণতঃ ফিড বোম্বা ও বয়লারের চেক বেলের মধ্যে লাগান হয়। এতে একটা ঢালা লোহার কুটুরী

measured in degrees on a thermometer. Study carefully Sketch No. 26. The usual form of thermometer used on board of a steamer is a glass tube of small bore at the bottom of which is a bulb which contains mercury with which the tube is filled. As the tube is heated the mercury in the thermometer rises, and as the tube becomes cold, the mercury in the thermometer falls. When water boils the thermometer will read 212 degrees. When the water freezes and becomes ice the thermometer will read 32 degrees. A degree means a portion or a part. A thermometer is a very useful instrument in an engineroom and should be used daily.

**Filters:**—A feed water filter is used to prevent oil and grease from entering the boilers with the feed water. It is usually placed between the feed pumps and the check valves of the boilers, and consists of a cast iron chamber containing a round

আছে এবং তার মধ্যে ফিল্টার কাপড় জড়ান একটা ছেঁদা করা ঢোলের মত আছে।

এই সমস্ত ছেঁদা এবং ফিল্টার কাপড়ের ভিতর দিয়া ফিড জলটাকে জোর করে চালিয়ে দেওয়া হয় এবং চর্ব্বি জাতীয় জিনিষটা পড়ে থাকে। কখনও বা কাপড়ের বদলে ফাইবার, ছাই, কিংবা কাঠকয়লা ব্যবহার করা হয়। অল্প দিন অন্তর ফিল্টারটা খোলা উচিত এবং কাপড় বা ফাইবার ময়লা হলে বদলে ফেলা উচিত।

ডংকি বোম্বা—ষ্টীমার যখন কোন বন্দরে থামে কিংবা এঞ্জিন বন্ধ করা হয় তখন ডংকি বোম্বার সাহায্যে বয়লারে জল দেওয়া হয়। এই বোম্বাটা সব সময়ে কাজের উপযুক্ত থাকা এবং বিশেষ দরকারের জন্য সব সময়ে তৈরী থাকা উচিত। এতে ক্যানিস্তান, হটওয়েল, বালাষ্ট ট্যাঙ্ক এবং সমুদ্র থেকে সাক্‌সন পাইপ দিয়ে যোগ থাকে। ডেক, জাহাজের বাইরে এবং বয়লারে পর্য্যন্ত ডেলিভারী পাইপ দিয়ে যোগ থাকে। বয়লারে জল দেওয়ার সময়ের চেয়ে ডেকে জল দেওয়ার সময় ডংকি বোম্বাটা তাড়াতাড়ি কাজ করে। এটা কেন হয়? ডেকে জল তোলবার সময় বোম্বাকে কোন চাপের বিরুদ্ধে কাজ করতে হয়

perforated drum with filter cloth wrapped round. The feed water is forced through the cloth and perforations, and the greasy matter is left behind. Sometimes instead of cloth it will be found that fibre ashes, or charcoal are used. It is important that the filter should be opened up frequently and the cloth or fibre changed if dirty.

**Donkey Pump:**—The donkey pump is fitted to pump water into the boiler when the steamer is at a port or the engines are stopped. It is very important that this pump should always be in good working order and ready for an emergency. Suction pipe connections are fitted from the condenser, hotwell, ballast tanks and sea. There are also delivery pipe connections to the deck, overboard and to the boilers. When working the donkey pump supplying water on deck, you will observe that the pump works much quicker than when pumping water into the boiler. Why is this? When pumping water on to the deck, the pump is working

## Sketch No. 27.
## Reversing Engine.




ছবি নং ২৭।

## লিভার এঞ্জিন

1. ভর্ত্তি করিবার জলের চেষ্ট।
2. লিভার এঞ্জিনকে এহেড অথবা ভাবে চালাইবার এঞ্জিন সংলগ্ন কনট্রোল।
3. ষ্টীম বেল।
4. ষ্টীম সিলিণ্ডার।
5. জলের সিলিণ্ডার।
6. বেল ক্র্যাঙ্কের রড।

না। কিন্তু যখন বয়লারের মধ্যে জল দেওয়া হয় তখন বয়লারের এস্‌প্রেসারের বিরুদ্ধে কাজ করতে হয়। এগুলো খুব ভাল করে লাগান উচিত। ফাইবার রিং ঠিক করে লাগাতে হলে বোম্বার বেরেলের ভিতর আস্তে আস্তে হাত দিয়ে ঠেলে দিতে হয়। তলা পর্য্যন্ত বেশ ভাল ভাবে লাগা উচিত।

লিভার এঞ্জিন—সামনে দিকে বা পিছন দিকে চালাবার জন্য লিঙ্কবারটাকে সরিয়ে দেওয়া এই এঞ্জিনের কাজ। ২৭ নম্বর ছবিতে যে ষ্টীম এবং হাইড্রলিক লিভার এঞ্জিন আছে সেটা ভাল করে দেখ। ষ্টীম সিলিণ্ডারটা তলায় আছে। এর কাজ চালাবার জন্যে ষ্টীম, পিষ্টন এবং শ্লাইড বেল আছে। যে হাইড্রলিক সিলিণ্ডারটী দেখান হয়েছে পিষ্টন রডটী উপরের চাকার ভিতর দিয়ে গিয়ে তারই মধ্যে যায়। এঞ্জিনের যে সরল গতিটা ওয়াইপার স্যাফ্‌টে নিয়ে যাওয়া হয় এবং সেইটাকে ঝাঁকানি না দিয়ে নিয়মিত করাই হাইড্রলিক সিলিণ্ডারের কাজ। হাইড্রলিক সিলিণ্ডারের এক দিক থেকে আর এক দিক পর্য্যন্ত পাইপ লাগান আছে। তখন জলের চলাচল বন্ধ হয়ে যায় এবং

against no pressure, but when pumping water into the boiler it is forcing the water against the boiler pressure. Fibre rings are fitted to the water piston, and these should be carefully fitted. To be a correct fit, the fibre ring should be pushed gently by hand into the pump barrel and should be a nice fit right to the bottom.

**Reversing Engines:** – These engines are fitted to bring over the link quadrant for going ahead or going astern. Study carefully Sketch No. 27, showing a steam and hydraulic reversing engine. The steam cylinder is at the bottom and has the usual steam piston and slide valve to control its movements. The piston rod passes through the cover into the hydraulic cylinder shown above, the object of the hydraulic cylinder being to control, without shock, the direct action which is conveyed to the wyper shaft. The hydraulic cylinder has connecting pipes from one end of the cylinder to the other, and as soon as the Driver moves the hand lever

যতক্ষণ না আবার পাইপটা খুলে দেওয়া হয় ততক্ষণ এঞ্জিনটা নড়ে না। হাতলটা আবার ঘোরালে পাইপটা খুলে যায়। এঞ্জিনটা চালাতে আরম্ভ করবার আগে হাইড্রলিক সিলিণ্ডারের উপরে যে প্লাগটা আছে সেটা খুলে পরিস্কার জল দিয়ে ভর্ত্তি করা দরকার। কখনও কখনও জলেতে একটু তেল দিয়ে দেওয়া হয়। এঞ্জিনটা আস্তে আস্তে উপর নীচ করে হাওয়া বার করে দিতে হয় ও তারপর আবার জল ঢালতে হয়। সম্পূর্ণ ভর্ত্তি হলে প্লাগটা এঁটে দিতে হয়। ষ্টীম না পাওয়া গেলে হাতে করে ঘোরাবার জন্যে আলাদা একটা হ্যাণ্ড গিয়ার লাগান থাকে। হ্যাণ্ড গিয়ারটা একটা হাত বোম্বা। এর সাহায্যে সিলিণ্ডারের যে কোন দিকে জল দিয়ে হাইড্রলিক পিষ্টনটাকে যে দিকে ইচ্ছে সেই দিকে ঠেলে নিয়ে যাওয়া যায়।

বিজলী বাতির এঞ্জিন—ডাইনামোতে নিম্নলিখিত জিনিষ গুলি আছে। ববিন, আরমেচার ব্রাস এবং কমিউটেটার। ববিন গুলোর মধ্যে যে ফাঁক আছে তার মধ্যে খুব কম জোরের বিদ্যুৎ শক্তির রেখা আছে। যখন আরমেচারটা ঘুরতে থাকে তখন এই গুলো কেটে

into stop position the flow of liquid is stopped and the engine cannot be moved until the connection between the pipes is opened. By moving over the hand lever, the Driver opens up the connections again. Before starting to work the engine it is necessary to remove the plug at the top of the cover of the hydraulic cylinder and fill up with clean water. Sometimes a little oil is added to the water. The engine should be moved up and down very carefully to get rid of any air, then more water should be added. When quite full, the plug should be screwed up tight. For reversing by hand when steam is not available, an independent hand gear is supplied. This consists of a hand pump which pumps water into the end of the cylinder required, so that the hydraulic piston is forced along in the direction wanted.

**Electric light engine:**—A dynamo consists of the following parts:—Pole pieces with winding, armature with winding, brushes and commutator. Weak lines of electrical force are sent across the gap between the pole pieces, so that when the armature is revolved these weak lines of electrical force are cut off

Sketch No. 28.

Dynamo.




ছবি নং ২৮

ইলেকট্রিক লাইট এঞ্জিন (বাত্তি এঞ্জিনের রলার)

1. ষ্টীমের তার।
2. একসষ্টের তার।
3. সাণ্ট তার।
4. মেগনেটস্।
5. শেষ অংশ (Terminal).
6. পোল পিস।
7. একসষ্ট ব্রাসের অবলম্বন।
8. একসষ্ট ব্রাস।
9. কমিউটেটর।
10. আর্ম্মেচার স্যাফ্‌ট (রলারের স্যাফ্‌ট)
11. পোল পিস।
12. স্যাফ্‌টের নিম্নভাগস্থ প্লেট্।
13. আর্ম্মেচার (রলার)।
14. ষ্টীম ব্রাসের অবলম্বন।
15. ষ্টীম ব্রাস।
16. ইয়ক পিস।
17. উত্তোলন করিবার আই বল্টু।

যায় এবং তাতে আরমেচারের মধ্যে তড়িৎ শক্তি বইতে থাকে। এখন এইটে কমিউটেটার ও ব্রাসের সাহায্যে বাইরে নিয়ে যাওয়া হয়। আর-মেচারে যে তড়িৎ শক্তি হয় তা তেমন জোর নয়। সেটাকে আবার ববিনের ভিতর দিয়ে নিয়ে যাওয়া হয়। এতে বিদ্যুৎ শক্তির রেখা গুলো জোর হয়। কাজের আরমেচারের তড়িৎ শক্তিটাও বেড়ে যায় এবং এই রকমে তড়িৎ শক্তিটা ক্রমে বেড়ে কাজের উপযুক্ত হলে ব্রাসের সাহায্যে সুইচ বোর্ডে নিয়ে গিয়ে ভাগ করে দেওয়া হয়। শেষ পর্য্যন্ত তড়িৎ শক্তিটা আবার একসষ্ঠ ব্রাসে ফিরে আসে। আরমেচারের যে গোল দিকটায় ব্রাস গুলো চেপে থাকে তাকে কমিউটেটার বলে। একটা তামার টুকরোর পর একটা করে অভ্রের টুকরো ফের একটা তামার টুকরো এই ভাবে সাজিয়ে কমিউটেটারটা তৈরী হয়। তামার টুকরোটা তড়িৎ শক্তি বহন কারীর কাজ করে এবং অভ্র তড়িৎ শক্তি বহন করে না। তামার টুকরো গুলোর পরস্পরের মধ্যে এবং তামার টুকরো থেকে স্যাফ্‌টের মধ্যে বিদ্যুৎ শক্তি যাতে না যেতে পারে তার ব্যবস্থা করা হয়। প্রত্যেকটা বারের সঙ্গে আরমেচারের তারের সঙ্গে যোগ করা হয়। কার্ব্বন ব্রাস গুলো কমিউটেটারের উপর ভাল করে লাগিয়ে রাখা উচিত।

---

and picked up by the armature, and are conveyed to the commutator and from there to the brushes. The current picked up by the armature is not of sufficient strength, and is taken back from the brushes and around the pole piece again, and so on until the current is the right strength when it is taken from brushes to the switchboard, where it is distributed, and eventually returns to the negative brush. The commutator is the cylindrical end of the armature on which the brushes press. The commutator is built up of alternate strips of copper and mica, the copper forming the conducting material and the mica forming the insulating material. The copper strips are insulated from the shaft as well as from each other, and each segment is attached to the wiring from the armature. Care should be taken that the carbon brushes are properly bedded on to the

এবং স্ফুলিঙ্গ যাতে না হয় সেটা দেখা উচিত। যখন কমিউটেটারের ব্রাসে স্ফুলিঙ্গ হয় অর্থাৎ কমিউটেটারের ব্রাস থেকে আগুন ঠিকরে বেরুতে থাকে তখন বুঝবে যে খুব সম্ভব ব্রাস গুলো ঠিক ভাবে লাগান হয় নাই। ব্রাস গুলো একটা রকিং আর্ম্মে লাগান থাকে যাতে ব্রাস গুলো এদিক ওদিক ঘুরতে পারে। আগুন ঠিকরে পড়ার কারণ ব্রাসের লাগানর দোষ নাও হতে পারে। কলের কাজ বেশী হওয়ার দরুণও আগুন বেরুতে পারে। কখনও বা আগুন বেরুলে কমিউটেটারটাকে ঠিক করে বসাতে হয়। ২৮ নম্বর ছবিটা ভাল করে দেখ। এতে আর-মেচার স্যাফ্‌ট এবং ডাইনামোর আরও অনেক অংশ দেখান আছে। ইলেকট্রিক তারের মধ্যে তড়িৎ শক্তির চাপ মাপার যন্ত্রের নাম ভোল্টমিটার। মণে কত পরিমাণ তড়িৎ শক্তি দেওয়া হল সেটা মাপার যন্ত্রের নাম আমিটার।

ইলেকট্রিক তারের ওভারলোড বা বেশী বৈদ্যুতিক শক্তি যাওয়া আটকাবার জন্যে ফিউস ব্যবহার হয়। কাট আউট বাক্সে সাধারণতঃ যে ফিউস তার লাগান হয় সেগুলো সীসে দিয়ে তৈরী। এগুলো কম টেম্পারেচারে বা গরমে গলে যায়।

surface of commutator to avoid sparking. When the brushes of the commutator are sparking this is probably due to brushes not being set in the right position. The brushes are held in a rocking arm which allows them to be moved or rocked around the circumference. Where the sparking is not due to the wrong position of the brushes, the fault may be due to overload of the machine or that the commutator requires to be trued up. Study carefully Sketch No. 28, which illustrates an Armature shaft, and the various parts of a dynamo. A volt meter is an instrument for measuring the pressure of the current passing through the electric cables. An ammeter is an instrument for measuring the quantity of current being delivered to the mains. A fuse is used to prevent overload of the electric cables, and may be regarded as a small safety valve. The usual type of fuse wire fitted to a cut-out box is made of lead wire which melts at a low

Sketch No. 29.

Electric Lamp.




ছবি নং ২৯।

## ইলেকট্রিক ল্যাম্প ( বিজলী বাতী বা আন্ধা )।

1. কন্‌টাক্ট পিসেস ( টুকরা গুলি )।
2. বাতী হোল্ডারে লাগাইবার লাগ (Lug).
3. পিত্তলের খাপ ( ব্রাস কেস )।
4. বিশেষ মেটালের তার।
5. গ্ল্যাস রড।
6. গোলক—ইহার ভিতর হইতে সমস্ত বাতাস বাহির করিয়া দেওয়া হইয়াছে।
7. ফিলামেণ্ট।
8. গ্ল্যাস টিউব।
9. পেরিসের চুণকাম।
10. সিমেণ্ট।

ফিউসে তামা বা লোহার তার দেওয়া খুব বিপদ্দ জনক। এতে আরমেচারের তার পুড়ে যেতে পারে। যখন কোন ফিউস বার বার পুড়ে যায় তখন বুঝতে হবে যে কোথাও সর্ট সারকিট আছে অর্থাৎ কোথাও একসঙ্গে তার এবং ষ্টীম তারে ঠেকে গিয়ে বৈদ্যুতিক শক্তিটা কম পথ অতিক্রম করে ফিরে আসচে। কোথায় ঠেকে গেছে সেটা খুজে বার করতে হবে। তারেতে যেখানে যেখানে জোড় আছে সেই সব জায়গায় খুব নজর দিলে সর্ট সারকিট হওয়া আটকান যায়। তারে জোড় লাগাতে হলে প্রায় ২ ইঞ্চি নাগাদ তার ভাল করে চেঁচে ফেলতে হয় তারপর যে তারের সঙ্গে যোগ দেবে সেটা ভাল করে জড়িয়ে দেবে বা দিতে হয়। ইলেকট্রিক লাইট এঞ্জিনে সব সময়ে একটা করে গভার্ণর লাগান থাকে। এর ফলে ড্রাইভারকে হরদম ষ্টীম কমাতে বাড়াতে হয় না। যখন বেশী আলো জ্বলে বা বড় বাতি জ্বলে তখন ইলেকট্রিক লাইট এঞ্জিনে বেশী ষ্টীম যোগাতে হয়।

ইলেকট্রিক আলোর ভেতরটা ভেকুম বা বাষ্প শূন্য হওয়া দরকার কারণ তা না হলে অঙ্গার বা কার্ব্বনের তারটা পুড়ে যায়। আধুনিক আলো গুলোর ভেতরটা গ্যাসে ভর্ত্তি থাকে। ২৯ নম্বর

temperature. The practice of putting in copper and iron wire into a fuse is a very dangerous practice and may result in burning out some of the wires of the armature. When a fuse repeatedly burns out it may be that there is a short circuit in the wiring which should be traced out immediately. A short circuit means that the positive and negative wires are touching, and a short circuit is avoided by paying great attention to all joints in the cable. In making a joint the wire should be scraped bare for the joint, say about two inches, and the joining wire firmly wrapped around. A governor is always fitted to an electric light engine to save the Driver from continually regulating the steam supply which must vary with the demand for current when more lamps, or the searchlight, are turned on. An electric lamp must contain a vacuum otherwise the carbon wire inside will burn out. The latest kind of lamps are gas filled. See sketch No. 29 which is an electric lamp. The

Sketch No. 30—Paddle Wheels.







ছবি নং ৩০—প্যাডল হুইল ( পাঙ্খা )।

1. রেডিয়াস রড।
2. আউটার রিং।
3. তক্তা (ফ্লোট)।
4. ভিতরের রিং।
5. জেনি।
6. ড্রাইভিং লেম।
7. পাঙ্খার লেম।
8. বচ্ছ (Boss).
9. জেনি ব্র্যাকেট।
10. ডান পাশের লেম।
11. ষ্টে।
12. বাঁ পাশের লেম।
13. উপরে ঝুলানো ব্র্যাকেট
14 আউট বেয়ারিং।
15. এঞ্জিন স্যাফ্‌ট।
16. পাঙ্খার বাক্স।

ছবি খানি দেখ। এতে ইলেকট্রিক আলো কি রকম করে তৈরী হয় তা দেখান হয়েছে। আলো গুলো একটা বেশ ভাল হাওয়া বোম্বার সঙ্গে লাগিয়ে দিয়ে বায়ু শূন্য করে ফেলা হয়, তারপর একটা স্পিরিট ল্যাম্প দিয়ে হাওয়া না ঢুকতে পারে এমন ভাবে বন্ধ করে দেওয়া হয়। বড় বাতিতে দুটো কার্ব্বন থাকে। এই কার্ব্বন দুটো প্যাচ কাটা স্পিণ্ডলে লাগান থাকে। এই স্পিণ্ডল দুটোর একটা ডান দিকে ঘুরিয়ে আঁটা যায় আর একটা বাঁদিকে ঘুরিয়ে আঁটা যায়। এই দুটোর সাহায্যে কার্ব্বনের মুখ দুটোর মধ্যে যে তফাৎ থাকে সেটা ঠিক করা যায়। কার্ব্বনের সাহায্যে যে আলো হয় সেটা পেছনদিকের একটা আয়নায় প্রতিফলিত হয়ে সামনের লেনসের অথবা ঢেউ খেলান কাঁচের সাহায্যে মোটা রশ্মির আকারে বেরিয়ে যায়। প্রত্যেক বড় বাতির সঙ্গে একটা করে একসষ্টের বাক্স থাকে। একসষ্টের বাক্সটা ঠিক রিডিউসিং বেলের মত কাজ করে। বৈদ্যুতিক শক্তির চাপ বা ভোলটেজ কমিয়ে বড় বাতির উপযুক্ত করে দেওয়াই একসষ্ট বাক্সের কাজ। একসষ্ট বাক্সের মধ্যে খাড়া ভাবে কতকগুলো তার লাগান থাকে এবং বৈদ্যুতিক শক্তিটা এর মধ্যে দিয়ে গেলেই তার ভোলটেজ কমে যায়।

vacuum is obtained by connecting the lamps to a very well made air pump, which extracts all the air within the globe, and the lamps are then sealed air tight by blow lamps. In a searchlight two carbons are held opposite each other screwed on to a right handed and left handed threaded spindle, which maintain the constant movement of the distance between the carbon points. The arc, or spark, generated by the carbons is reflected by a mirror placed at the back and thrown through the lens, or corrugated glass, in front in a beam of light. With all searchlights, a resistance coil is fitted. A resistance coil is very much like a reducing valve. The object of the resistance coil is to reduce the voltage or pressure to suit the search-light. A resistance coil consists of a metal box containing vertical rows of wire, and the current in passing through the coils is reduced in voltage.

ইলেকট্রিক এঞ্জিন চালান সম্বন্ধে উপদেশ—কমিউটেটার, আরমেচার এবং ব্রাস গুলো ময়লা এবং আদ্রতা থেকে রক্ষা করা দরকার। কমিউটেটারে তেল দেওয়া উচিত নয়। ব্রাস গুলো ঠিক পরস্পরের বিপরীত দিকে লাগান উচিত। সমস্ত ছোট খাট যন্ত্রপাতি ডাইনামো থেকে দূরে রাখবে। কারণ এগুলোকে চুম্বক শক্তিতে ফিল্ডের জায়গার মধ্যে টেনে নিতে পারে। এবং তাতে বিশেষ ক্ষতি হতে পারে। বাইণ্ড টারমিনালে যাতে ধাতুর যোগ থাকে সেটা দেখা দরকার। ববিন বা আরমেচার বেশী গরম হয়ে গেলে কোথাও সর্ট সারকিট হয়েছে বলে বুঝতে হবে। সর্ট সারকিট হয়ে গেলে ডাইনামোতে বৈদ্যুতিক শক্তি বেশী হয়ে যেতে পারে' অর্থাৎ ওভারলোড হয়ে যেতে পারে। ব্রাসে স্ফুলিঙ্গ হতে পারে। যদি সুবিধা হয় তাহলে আলো নেবাবার আগে ইলেকট্রিক আলোর এঞ্জিনটা আস্তে করে দিয়ে থামিয়ে দিও। এতে আলো গুলো বেশী দিন টেকবে। এই এঞ্জিন চালাবার আগে তেল ঠিক করে দেওয়া হয়েছে কিনা অয়েল ক্যাপ গুলো ভর্ত্তি আছে কিনা এবং আরমেচার স্যাফ্‌ট পরিস্কার আছে কিনা দেখা

**Hints on running an electric engine:**—The dynamo should always be run at full voltage. When run at a low voltage this is liable to overheat the armature and will cause dejective coils very quickly. Keep the commutator, armature and brushes free from dirt and grit, and moisture. No oil should be placed on a commutator. The brushes should be placed exactly opposite each other. Keep all small tools away from the dynamo, as the magnetic attraction may draw them into the field space and result in serious damage. Make sure that the binding terminals are screwed up and in metallic contact. Excessive rise in temperature of fields and armature indicates a short circuit between some of the wires. A short circuit may result in overloading the dynamo and produce sparking at the brushes. Whenever possible slow down and stop the electric light engine before switching off the lights, as this prolongs the liafe of the lamps. Before starting up the electric light engine make certain that the lubrication is reliable and the oil cups filled up, also that the armature shaft is clear, The brushes should not

Sketch No. 31.
Steering Engine and Gear.




ছবি নং ৩১।

ষ্টিয়ারিং এঞ্জিন ( সুখান এঞ্জিন )।

1. ব্রিজের ড্রাইভিং রড।
2. চৌকা সুতাসহ স্পিণ্ডল।
3. নাটের চাকা।
4. ক্র্যাঙ্ক পিন।
5. এঞ্জিন ওয়ার্ম চাকা।
6. স্যাফ্‌ট কুপলিং।
7. শিকল (চেন) ড্রাম।
8. মেন বেয়ারিং।
9. ড্রাইভিং চাকা।
10. ড্রাইভিং স্যাফ্‌ট।
11. কনট্রোল রড।
12. শিকল (চেন) ড্রাম।
13. কনট্রোল বেল।
14. গড়ান চাবী।
15. পিনিয়ন।

## Sketch No. 32—Steering Engine Control Valve.

ষ্টীম।

একসষ্ট।




ছবি নং ৩২—স্থখান এঞ্জিন কি ভাবে উল্টো দিকে চলে।

1. কনট্রোল বেল ঢাকুনি।
2. ষ্টীম ইন্‌লেট।
3. কনট্রোল বেল।
4. নেক বুস।
5. ষ্টাফিং বক্স।
6. গ্ল্যাণ্ড।
7. উপরের ষ্টীম পোর্ট হইতে ষ্টীম সিলিণ্ডার পর্য্যন্ত।
8. একসষ্ট পোর্ট।
9. নীচের ষ্টীম পোর্ট হইতে ষ্টীম সিলিণ্ডার পর্য্যন্ত।
10. ষ্টীম বেল।
11. বেল স্পিণ্ডল।
12. নীচের ষ্টীম পোর্ট হইতে এঞ্জিন সিলিণ্ডার পর্য্যন্ত।
13. এঞ্জিন সিলিণ্ডারের একসষ্ট পোর্ট।
14. উপরের ষ্টীম পোর্ট হইতে এঞ্জিন সিলিণ্ডার পর্য্যন্ত।
15. বেলের ঢাকুনি।

ইহা সুখান এঞ্জিনের কনট্রোল বেল। কনট্রোল বেলকে যখন ডাইনে সরান হয় তখন ষ্টীম বেলের ভিতর দিয়া যায় এবং উপর দিক দিয়া সিলিণ্ডারের মধ্যে প্রবেশ করে। ক্র্যাঙ্ক বাম দিক হইতে ডান দিকে নড়ে। একসষ্ট বেলের বাহিরের দিক দিয়া নির্গত হয়। ষ্টীম যাহাতে বেলের ভিতর দিয়া বা উপর দিয়া যাইতে পারে সেইজন্য বেল ফাঁপা করা হয়।

Sketch No. 33—Steering Gear Control Valve.




ছবি নং ৩৩—সুখান এঞ্জিন কি ভাবে উল্টো দিকে চলে।

1. কনট্রোল বেল ঢাকুনি।
2. ষ্টীম ইন্‌লেট।
3. কনট্রোল বেল।
4. নেক বুস।
5. ষ্টাফিং বক্স।
6. গ্ল্যাণ্ড।
7. উপরের ষ্টীম পোর্ট হইতে ষ্টীম সিলিণ্ডার পর্য্যন্ত।
8. একসষ্ট পোর্ট।
9. নীচের ষ্টীম পোর্ট হইতে ষ্টীম সিলিণ্ডার পর্য্যন্ত।
10. ষ্টীম বেল।
11. বেল স্পিণ্ডল।
12. নীচের ষ্টীম পোর্ট হইতে এঞ্জিন সিলিণ্ডার পর্য্যন্ত।
13. এঞ্জিন সিলিণ্ডারের একসষ্ট পোর্ট।
14. উপরের ষ্টীম পোর্ট হইতে এঞ্জিন সিলিণ্ডার পর্য্যন্ত।
15. বেলের ঢাকুনি।

ইহা সুখান এঞ্জিনের কনট্রোল বেল। যখন বেলটিকে বামে সরান হয় তখন ষ্টীম বেলের উপর দিয়া যায় এবং সিলিণ্ডারের নীচ দিয়া প্রবেশ করে। ক্র্যাঙ্ক ডান দিক হইতে বাম দিকে যায়। একসষ্ট বেলের ভিতর দিয়া যায়। যাহাতে ষ্টীম এবং একসষ্ট বেলের ভিতর দিয়া ও বাহির দিয়া যাইতে পারে সেইজন্য বেলটি ফাঁপা করা হয়।

টেষ্ট ককৃস (**Test cocks**)—প্রত্যেক বয়লারে অন্ততঃ পক্ষে তিনটী টেষ্ট কক্ থাকে। এই গুলি পিত্তলের কক্ এবং বয়লারের আবরণে আঁটা থাকে উপরের ককটী ওয়াটার গজের অগ্রভাগের সমান উচ্চ থাকে, মধ্যের ককটী ওয়াটার গজ গ্ল্যাসের মধ্যে বরাবর থাকে এবং নীচের ককটী ওয়াটার গজ গ্ল্যাসের নীচের (**Nut**) নাটের বরাবর থাকে। ওয়াটার গজ গ্ল্যাস খারাপ হইয়া গেলে টেষ্ট কক্ গুলি ব্যবহার করা যায়। এই কক্ গুলি পরিষ্কার এবং কার্য্যোপযোগী আছে কিনা তাহা সপ্তাহে এক দিন পরীক্ষা করিয়া দেখা উচিত। জাহাজের ড্রাইভারের (চালক) নিশ্চিত জানা থাকা চাই যে টেষ্ট কক্ গুলি জাম (বন্ধ) নহে। কারণ দৈবাৎ আবশ্যক হইলে জাম কক্ কোন কাজে আসে না।

সেফটী ভালবস্ (**Safety Valves**)-সেফটী ভালবস্ বয়লারের, জাহাজের ও আরোহীদের নিরাপদের জন্য লাগান থাকে। একটী স্পিণ্ডলে (**Spindle**এ) একটী ভালব স্প্রিং দ্বারা উহার খাঁজে টৈশ দেওয়া থাকে, ইহাকে স্প্রিং লোডেড ভালব বলে। কম্প্রেসন নাট স্প্রিংএ পরিমাণ মত চাপ দেয়

**Test cocks:**—Three test cocks at least are fitted to every boiler. They are brass cocks usually fixed direct to the boiler shell, and it will be observed that their heights are generally with the top cock the same level as the top of the water gauge, the middle cock the level of the water gauge glass, and the lower cock the level of the bottom nut of the water gauge glass. Test cocks are to be used when the water gauge glass is out of action, and should also be tested once each day to ensure that they are in good working order. It is useless having defective test cocks in an emergency, and for this reason the Driver should realise the importance of keeping the test cocks clear.

**Safety valves:**--Safety valves are fitted for the safety of the boiler, the safety of the steamer, and the safety of the people on the steamer. The safety valve consists of a valve and spindle in one, which is held against the valve seat by a spring. This is called a spring loaded valve. A compression nut

অর্থাৎ বয়লারের ভিতর পূর্ণ প্রেসার (চাপ) হইলে, স্প্রিংটী এরূপ ভাবে লাগান থাকে যে ভালবটী খাঁজ হইতে উঠিয়া আসে এবং অতিরিক্ত ষ্টীম পাইপ দ্বারা বাহির হইয়া যায়, তখন প্রেসার কমিয়া গেলে স্প্রিং ভালবটী ঠেলিয়া উহার খাঁজে বসাইয়া দেয়। কম্প্রেসন নাটের নীচে একটী উত্তমরূপে পরীক্ষিত পিত্তলের আংটী থাকে। ইহাকে কম্প্রেসন ওয়াসার বলে। সেটিং নড়িয়া না যায় এই জন্য আংটী ফিট করা থাকে। কম্প্রেসন নাট ওয়াসার এবং ভালব স্পিণ্ডলএর উপরে একটা টুপি আছে। এবং এই টুপির ভিতর দিয়া একটী ক্রম সরু ওয়াসার আছে। কটারের প্রান্তভাগে ছিদ্রের মধ্যে একটী তালা থাকে কাজেই সারভেয়ার একবার কম্প্রেসন সেট করিয়া দিলে উহা আর কেহ নাড়িতে পারে না। সেফটী ভালব চেষ্টের নীচে একটী ড্রেন পাইপ থাকে। সেফটী ভালবের উপরে যে জল জমে তাহা এই পাইপ দিয়া বাহির হইয়া যায়। যখন্ সেফটী ভালব কাজ করে তখন ঐ ড্রেন পাইপে আস্তে হাত দিয়া দেখা উচিত যে জল ও ষ্টীম পরিষ্কাররূপে বাহির হইতেছে কিনা। সর্ব্বদাই

gives the right amount of compression to the spring. This means that when the boiler pressure allowed, is reached the spring is so set that the valve lifts off its seat, and the excess steam is taken off by pipes and leaks away into the atmosphere. When the pressure has become lower than the boiler pressure allowed the spring pushes the valve back again on to the valve seat. Underneath the compression nut a solid brass ring which is carefully adjusted. This is called the compression washer. This ring is fitted so that the setting may not be altered. Over the compression nut, washer, and valve spindle top is a cap, and passed through this cap is a tapered cotter. Through a hole at the end of the cotter is a padlock, so that once the Surveyor has set the compression, it cannot be tampered with. At the bottom of the safety valve chest is a drain pipe. This allows all water that may accumulate on top of the safety valves to leak away. When the safety valves are blowing, this drain pipe should be lightly felt by hand to note that water and steam have a clear passage through. Safety valves are always fitted in

দুইটী সেফটী ভালব ফিট করা থাকে যেন একটী খারাপ হইয়া গেলে অপরটীর দ্বারা কাজ চলিতে পারে।

জাহাজ যখন নঙ্গর করিয়া থাকে—বয়লার উত্তমরূপে পরিষ্কার করিবে। উপরের মেন হোল দরজা পর্য্যন্ত জল পাম্প করিয়া উঠাইবে। তৎপর মেন হোল দরজা যথাস্থানে বসাইবে। বয়লারের উপরিভাগ হইতে সকলের উপরের পাইপটী সরাইয়া নিবে। তারপর পুনরায় জল পাম্প করিয়া বয়লারের ভিতর দিবে, বয়লার সম্পূর্ণ না ভরা পর্য্যন্ত পাম্প করিতে থাকিবে। প্রতিদিন বয়লার পরীক্ষা করা উচিত, এবং যদি জল চুয়াইয়া কিছু পড়িয়া কমিয়া গিয়া থাকে তবে পুনঃ জল দিয়া বয়লার পূর্ণ করিতে হইবে। বয়লারের আবরণের বহির্ভাগ চুলা এবং কম্বাসন চেম্বার পরিষ্কার করিবে। এইগুলি পরিষ্কার রাখিতে হইবে এবং মরিচা না ধরে তাহা দেখিতে হইবে। প্রধান এঞ্জিন, ছোট এঞ্জিন এবং অন্যান্য এঞ্জিন ও পাম্প সপ্তাহে দুইবার করিয়া ঘুরাইতে হইবে। গ্ল্যাণ্ডস হইতে সমস্ত প্যাকিং সরাইয়া নীচে

pairs to make certain that in the event of one becoming damaged, or defective, the other will be workable.

**When the Steamer is laid up:**—Clean out the boiler thoroughly. Flush out all dirt and replace the bottom manhole doors. Pump the water up to the top manhole door, and then fix the top manhole door into place. Remove a pipe from the top of this boiler; this pipe should be the highest pipe on the boiler. Now pump the water through the valve of this pipe into the boiler, until the boiler is absolutely full of water. Every day, examine the boiler, and if any water has leaked away more water must be added until the boiler is full right up. It is very important that the boiler be absolutely full. Clean the furnace, combustion chamber and the outside of the boiler shell, and keep them free from rust. The main engines, and auxiliaries, and pumps should be given one complete turn twice each week. Before turning the engines for the first time, the covers should

এবং কলের পালিশ স্থান গুলিতে চর্ব্বি দিবে। বাতাসের বোম্বার বাতাসের ভালব স্ক্রু দিয়া আটকাইয়া রাখিবে না। প্যাকিং যাহাতে খারাপ হইয়া না যায় সেইজন্য ক্যানিস্তান জলে পূর্ণ রাখিবে। পাখার নীচের তক্তা খুলিয়া ফেলিবে। এঞ্জিনের পালিশ স্থান গুলিতে সীসা এবং টেলো (চর্ব্বি) পেণ্ট ব্যবহার করিবে।

be removed and the cylinders well oiled. All packing should be removed from the glands, and the piston and valve rods scraped clean. White zinc and tallow paint should be applied to the polished parts of the machinery. The condenser should be filled with water to prevent the packing from perishing. There is no excuse for the engines of a laid up steamer with a crew on board being in a neglected or dirty condition.

# চতুর্থ পরিচ্ছেদ।

## প্রশ্ন ও উত্তর।

1. এঞ্জিন চালাইবার পূর্ব্বে তোমাকে সর্ব্ব প্রথমে কি করিতে হইবে ?

উঃ। সমস্ত যন্ত্র ক্লীয়ার আছে কিনা দেখ।

2. বয়লেট বন্ধ করিয়া দিবার পূর্ব্বে তোমাকে প্রথমে কি কব্রিতে হইবে ?

উঃ। বয়লেটের মধ্যে জলের উচ্চতা দেখিয়া গজ গ্ল্যাসের জলের লেভেল ঠিক করিতে হইবে।

3. এঞ্জিন থামানর পর সর্ব্ব প্রথমে তুমি কি করিবে ?

উঃ। ড্রেন কক্ খুলিয়া দিতে হইবে।

4. এঞ্জিনের কাজ বন্ধ করিবার পর তুমি কতক্ষণ ছোট পাম্প চালাইয়া রাখিবে ?

উঃ। যতক্ষণ পর্য্যন্ত না ক্যানিস্তানটী শীতল হইয়া যায়।

# Chapter 4.

## Questions and Answers.

1. What is the first thing that you do before you start up your engines?

A. See that everything is clear.

2. What is the first thing that you do before closing up a boiler?

A. Check the water level in the gauge glass by the height of the water in the boiler.

3. What is the first thing you do after you stop the engines?

A. Open the drain cocks.

4. How long do you keep the circulating pump running after the engines have been finished with?

A. Until the condenser is cool.

5. বয়লেটে ষ্টীম প্রস্তুত করিতে কত সময় লাগে ?

উঃ। ২৪ ঘণ্টা সময় লাগে।

6. ষ্টীম প্রস্তুত করিতে এত সময় লাগে কেন?

উঃ। ষ্টীম তাড়াতাড়ি প্রস্তুত করিলে বয়লেটে ছিদ্র হইয়া যায়।

7. যখন এঞ্জিন চলিতে থাকে তখন সময়ে সময়ে বেকাম হঠাৎ পিছু হটিয়া যায়। ইহার কারণ কি?

উঃ। প্রথম—সম্ভবতঃ লো এস্‌প্রেসার পিষ্টন রড গ্ল্যাণ্ড দিয়া জলীয় পদার্থ বাহির হইয়া যায়। দ্বিতীয়—হাওয়া বোম্বা বেল গুলি ঠিকভাবে কাজ করে না। তৃতীয়-ছোট পাম্প ইনজেক্‌শানটী বন্ধ হইয়া যাইতে পারে। চতুর্থ—ক্যানিস্তানটী ময়লাযুক্ত হইলেও হইতে পারে, পঞ্চম—ক্যানিস্তান সংযুক্ত অকজিলিয়ারী একসষ্ট পাইপে একটী ছিদ্র হইলেও হইতে পারে।

8. যখন এঞ্জিন চলিতে থাকে তখন বেকাম একেবারে অদৃশ্য হইয়া যায়। ইহার কারণ কি?

5. How long should you take to raise steam in a boiler?

A. Twenty-four hours.

6. Why take so long to raise steam?

A. Quick raising of steam will cause leakages.

7. The vacuu'm suddenly falls back when your engine is working. What would be the cause?

A. First, the low pressure piston rod gland might be leaking. Second, the air pump valves may not be working correctly. Third, the circulating pump injection may be choked. Fourth, the condenser may be getting dirty. Fifth, there may be an air leak in an auxiliary exhaust pipe leading into the condenser.

8. The vacuum disappears altogether when your engine is working. What might be the cause?

উঃ। প্রথম—যখন হাওয়া বোম্বা বাকেট বা বেল গুলি বাহির হইয়া পড়ে। দ্বিতীয়—ছোট পাম্পের পাখা যখন ঠিক স্পিণ্ডলের উপর ঘোরে না। তৃতীয়—ক্যানিস্তানটী ছিদ্রযুক্ত বা বিদীর্ণ হইতে পারে। চতুর্থ—ক্যানিস্তানের ডিভিশান প্লেট ভাঙ্গিয়া গেলেও হয়। পঞ্চম—ইনজেকশান পাইপ বন্ধ হইয়া যাওয়ায় ক্যানিস্তানের মধ্য দিয়া একটুও জল যাইতে পারে না। ষষ্ঠ—বেকাম গজ পাইপ বন্ধ হইয়া যাইতে পারে।

**9.** যখন কয়লা কম পড়ে তখন তুমি এঞ্জিন জোরে চালাইবে না আস্তে চালাইবে?

উঃ। এঞ্জিন আস্তে চালাইতে হইবে।

**10.** যখন তুমি পুরিতে থাক তখন তুমি দেখিলে যে ইণ্টারমিডিয়েট সিলিণ্ডার এস্‌প্রেসার গজটী উঠিতেছে। কি দোষ হইয়াছে বলিবে?

উঃ। হাই এস্‌প্রেসার পিষ্টন রিং গুলি ভাঙ্গিয়া যাইত।

**11.** এঞ্জিন হঠাৎ বন্ধ হইয়া গেল। ইহার কারণ কি?

A. First, the air pump bucket or valves giving out. Second, circulating pump impeller not revolving on spindle Third, condenser leaking or cracked. Fourth, division plate in condenser broken. Fifth, injection pipe may be choked, and no water is passing through the condenser. Sixth, the vacuum gauge pipe may be choked.

9. You are running short of coal. Would you drive the engines faster, or would you work the engines slower?

A. Work the engines slower.

10. While on watch you notice the intermediate cylinder pressure gauge rising. What would you say was wrong?

A. The piston rings of the high pressure cylinder would be broken.

11. Your engine stops suddenly. What might be the cause?

Sketch No. 50.

Petrol Engine.




ছবি নং ৫০।

## মটর এঞ্জিন।

ইহা একটী পেট্রোল এঞ্জিনের চিত্র। ইহাতে পিষ্টন, ইন্‌লেট, বালব, ক্র্যাঙ্ক, কেম স্যাফ্‌ট ও টাইমিং গিয়ার দেখান হইয়াছে।

1. কম্প্রাসন চেম্বার।
2. টাইমিং এঞ্জিনের প্লাগ।
3. জলের জ্যাকেট।
4. পিষ্টন।
5. গাজন পিন।
6. কনেকটিং রড।
7. টাইমিং গিয়ারের চাকা।
8. টাইমিং গিয়ারের চাকা।
9. ক্র্যাঙ্ক স্যাফ্‌ট।
10. তেলের সাম্প।
11. ক্র্যাঙ্ক পিন
12. তেলের পাইপ।
13. কেম গিয়ার চাকা।
14. কেম স্যাফ্‌ট ঘুরিবার সময় বেল উঠাইবার কেম।
15. বেল স্প্রিং।
16. বেল।
17. বেল সিট।

উঃ। বেল গিয়ার খারাপ হইলে বা সিলিণ্ডার লাইনার ঢিলা হইলে ষ্টীম শ্লাইড বেলের পোর্ট উঠিতে ও বন্ধ হইতে থাকে। এঞ্জিনের ষ্টপ বেল সিট ঢিলা হইলে উহা বেলের সহিত উঠিয়া মুখ বন্ধ করিয়া দেয়।

**12.** তুমি একটী কম্পাউণ্ড এঞ্জিনের বা দুই সিলিণ্ডার বিশিষ্ট একটী এঞ্জিনের চালক। সেই এঞ্জিনের একটী হাই এস্‌প্রেসার সিলিণ্ডার ও একটী লো এস্‌প্রেসার সিলিণ্ডার আছে। হাই এসপ্রেসার শ্লাইড বেলটী যদি এরূপভাবে ভাঙ্গিয়া যায় যে আর মেরামত করা যায় না তখন তুমি কি করিবে? কেমন করিয়া এঞ্জিনকে শ্লাইড বেলের পোর্টে লইয়া যাইবে?

উঃ। ভাঙ্গা অংশগুলি বাহির করিয়া লও। সিলিণ্ডার সংযুক্ত ষ্টীম শ্লাইড বেলের পোর্টগুলি বন্ধ করিয়া দাও। কিন্তু একসষ্ট পোর্ট খুলিয়া রাখ। ষ্টীম গজের উপর এস্‌প্রেসার কমাইয়া প্রায় ২৫ পাউণ্ড লইয়া আইস এবং লো এস্‌প্রেসার সিলিণ্ডার দ্বারা কাজ কর।

**13.** ষ্টীম এস্‌প্রেসার কমান উচিত কেন?

A. The valve gear would be defective, or the liner in the cylinders might be slack and rising and closing the steam port. The engine stop valve seat may be slack and so rise with the valve and blind the opening.

12. You are driver in charge of a compound engine, or an engine with two cylinders one of which is high pressure cylinder and the other is low pressure cylinder. What would you do if the high pressure slide valve is broken beyond repair? How would you work the engines back to port?

A. Take out the broken parts, block up the steam ports leading into the cylinder, but leave open the exhaust port. Reduce the pressure to about 25 lbs. on the steam gauge and work with the low pressure cylinder.

13. Why should the steam pressure be reduced?

উঃ। যদি এস্‌প্রেসার কমান না হয় তাহা হইলে যন্ত্রের চলন্ত অংশগুলির উপর অত্যধিক জোর লাগে।

**14.** মনে কর একটী কম্পাউণ্ড এঞ্জিনের লো এস্‌প্রেসার বেলটী এমন ভাবে ভাঙ্গিয়াছে যে আর মেরামত করা যায় না। তখন তুমি কিরূপে এঞ্জিন চালাইবে?

উঃ। ভগ্ন অংশগুলি বাহির করিয়া লও এবং ষ্টীম শ্লাইড বেলের পোর্ট বন্ধ করিয়া দাও। হাই এস্‌প্রেসারের উপর ষ্টীমের এস্‌প্রেসার এরূপ কমাইয়া দাও যে গজের উপর মাত্র ৪০ পাউণ্ড এস্‌প্রেসার উঠে।

**15.** তুমি তিন সিলিণ্ডার বিশিষ্ট একটী এঞ্জিনের ড্রাইভার। তোমার এঞ্জিনের হাই এস্‌প্রেসার ষ্টীম বেলটী এমন ভাবে ভাঙ্গিয়াছে যে উহা আর মেরামত করা যায় না তখন শ্লাইড বেলের পোর্টে পৌঁছাইতে হইলে তুমি কি করিবে?

উঃ। হাই এস্‌প্রেসার এঞ্জিন বিচ্ছিন্ন করিয়া দাও। হাই এস্‌প্রেসার বেলটী খুলিয়া লও এবং ষ্টীম শ্লাইড বেলের পোর্ট বন্ধ করিয়া দাও। একসষ্ট পোর্ট খুলিয়া রাখ। ৯০ পাউণ্ড এস্‌প্রেসারে এঞ্জিন চালাও।

A. There would be too much strain on the working parts if the pressure was not reduced.

14. Supposing that the low pressure valve of a compound engine broke beyond repair. How would you work the engines ?

A. Take out the broken parts and block up the steam ports. Reduce the pressure of the steam to the high pressure, so that there is only forty pounds pressure on the gauge.

15. You are driver in charge of an engine with three cylinders. Your high pressure steam valve is broken beyond repair ? What would you do to reach port ?

A. Disconnect the high pressure engine, take out the high pressure valve and block up the steam ports. Leave the exhaust port open. Work the engines at 90 pounds pressure.



ছবি নং ৫১—পেট্রোল এঞ্জিন।

1. কনট্রোল চাকা।
2. সিলিণ্ডারের টুপী।
3. হাওয়া ইন্‌লেট।
4. সায়লেন্সার।
5. রিভার্স চাকা।
6. ষ্টার্ট লিভার।
7. স্ক্রু পাঙ্খার স্যাফ্‌ট।
8. মেন বেয়ারিং।
9. রিভার্স বক্স।
10. ফ্লাইহুইল।
11. এঞ্জিনের খাপ।
12. এঞ্জিন।
13. গিয়ার চাকা।
14. গভার্ণর স্প্রিং।
15. একসষ্ট পাইপ।

**16.** তিন সিলিণ্ডার বিশিষ্ট একটী এঞ্জিনের ইণ্টারমিডিয়েট বেলটী এরূপভাবে ভাঙ্গিয়াছে যে উহা আর মেরামত করা যায় না। তুমি কিরূপে এঞ্জিন চালাইবে ?

উঃ। যদি পাম্প দ্বারা না চলে তবে ইণ্টার-মিডিয়েট এঞ্জিন বিছিন্ন কর। ইণ্টারমিডিয়েট বেলটী খুলিয়া লও এবং সিলিণ্ডারের শ্লাইড বেলের পোর্ট বন্ধ করিয়া দাও। সচরাচর হাই এস্‌প্রেসার এঞ্জিনে যেরূপ এস্‌প্রেসার দেওয়া হয় তদপেক্ষা কম এস্‌প্রেসার দাও।

**17.** লো এস্‌প্রেসার সিলিণ্ডারের টুপি এরূপ ভাবে ভাঙ্গিয়াছে যে আর মেরামত করা যায় না। তখন তুমি কি করিবে ?

উঃ। লো. এস্‌প্রেসার সিলিণ্ডারের টপ. ষ্টীম শ্লাইড বেলের পোর্ট বন্ধ করিয়া দাও। কিন্তু লক্ষ্য রাখিও যেন কাটখানি বেলের মুখে জল প্রবাহের নীচে থাকে। তখন ষ্টীম কেবল মাত্র পিষ্টনের নীচের দিকে প্রবেশ করে এবং পিষ্টনের উপর দিকের বায়ুর এস্‌প্রেসার উহাকে নীচে লইয়া যাইবে।

**18.** একটী সিলিণ্ডারের টুপি ফাটিয়া গিয়াছে। তুমি কি করিবে ?

16. The intermediate valve of a three cylinder engine is broken beyond repair. How would you work the engines?

A. Disconnect the intermediate engines, if the pumps do not work off it. Take out the intermediate valve, and close up the steam ports to the cylinder. Use a little less pressure on the high pressure engine than usual.

17. Your low pressure cylinder cover is broken beyond repair. What would you do?

A. Block up the top steam port of the low pressure cylinder, taking care that the wood is below the flush of the valve face. The steam would then enter on the under side of the piston only, and the pressure of the air on the top side of the piston would force it down.

18. One of your cylinder covers is cracked. What would you do?

উঃ। একটী বাল্কহেড হইতে কাঠের কুঁদার দ্বারা টুপিটা ধরিয়া রাখিবে।

19. তুমি একখানি ষ্টীম লঞ্চের চালক। যেখানে কোন সাহায্য পাওয়া যায় না এরূপ জায়গায় তোমার ষ্টীমারের ইণ্টারমিডিয়েট ক্র্যাঙ্ক স্যাফ্‌ট ভাঙ্গিয়া গেল। তখন তুমি কি করিবে?

উঃ। ভগ্ন ইণ্টারমিডিয়েট এস্‌প্রেসার ক্র্যাঙ্কটা বদলাইয়া দিয়া হাই এস্‌প্রেসার ক্র্যাঙ্ক লাগাও এবং ইণ্টারমিডিয়েট লো এস্‌প্রেসার এঞ্জিন চালাও।

20. যখন গজ গ্ল্যাসে আদৌ জল দেখা যায় না তখন তুমি কি করিবে?

উঃ। শীঘ্র উহার মধ্যে জল পাম্প করিয়া দাও।

21. তুমি আগুন টানিয়া বাহির করিবে কি?

উঃ। তৎক্ষণাৎ নহে। ভিজা ছাই বা ভিজা কয়লা আগুনের উপর ফেলিয়া দিয়া ডাম্পার বন্ধ করিয়া দাও।

22. তুমি আর কি করিবে?

উঃ। ইজিং গিয়ারের দ্বারা সেফটী বেলটী উপরে তুলিয়া ধর।

---

A. Support the cover from a bulkhead with blocks of wood.

19. You are driver in charge of a steam launch and your intermediate crank shaft breaks when your steamer is in some place where no assistance is available. What would you do ?

A. Replace the broken intermediate pressure crank by the high pressure crank, and work with the intermediate and low pressure engines.

20. There is no water showing in the water gauge glass. What would you do?

A. Pump in water quickly.

21. Would you draw the fires?

A. Not immediately. Throw wet ashes or wet coal on the fires. Close the dampers.

22. What else would you do ?

A. Lift up the safety valves with the easing gear.

## Petrol Engine.

Top left hand drawing No. 52.

Bottom left hand drawing No. 54.

Top right hand drawing No. 53.

Bottom right hand drawing No. 55.













## মটর এঞ্জিন

উপরে বাঁ দিকে ছবি নং ৫২।
ইন্‌লেট।

নীচে বাঁ দিকে ছবি নং ৫৪।
এক্সপ্লোসান বা সশব্দে বিদারণ।

উপরে ডান দিকে ছবি নং ৫৩।
কম্প্রেসান বা সঙ্কোচন।

নীচে ডান দিকে ছবি নং ৫৫।
একসষ্ট।

1. স্পার্ক প্লাগ।
2. এক্সস্ট আউট্‌লেট।
3. এক্সস্ট বেল স্পিণ্ডল।
4. ক্র্যাঙ্ক পিন।
5. পিষ্টন।
6. এক্সস্ট বেল কেম।
7. টাইমিং চাকা।
8. এক্সস্ট কেম গিয়ার চাকা।
9. ইন্‌লেট বেল কেম।
10. কেম রোলার।
11. পেট্রোল বা পেরাফিন ইন্‌লেট।
12. ইন্‌লেট বেল স্পিণ্ডল।

52, 53, 54 এবং 55 নং চিত্র মটর এঞ্জিনের কার্য্য এবং উহা কিরূপে চলে তাহা দেখাইতেছে।

52 নং চিত্রে পিষ্টন উপরের মধ্যস্থল ভেদ করিয়াছে মাত্র এবং ইন্‌লেট বালব খোলা আছে। পেট্রোল এবং হাওয়া সিলিণ্ডারের ভিতর টানিয়া লওয়া হইতেছে এবং একসষ্ট বালব বন্ধ আছে।

53 নং চিত্রে পিষ্টনটী নীচে মধ্যস্থলে আছে। ইন্‌লেট বালব এবং একসষ্ট বালব উভয়ই বন্ধ আছে। সিলিণ্ডার পেট্রোল ও হাওয়াতে ভরা আছে।

54 নং চিত্রে ক্র্যাঙ্ক ঘুরিতে আরম্ভ করিয়াছে এবং পিষ্টনটী পুনঃ উপরের মধ্যস্থল অতিক্রম করিয়াছে মাত্র। স্পার্ক প্লাগ পেট্রোলে আগুন ধরাইয়া দিলে সিলিণ্ডারের ভিতরের হাওয়া পিষ্টন জোরে ঠেলিয়া নীচের দিকে নামাইবে। ইন্‌লেট বালব বন্ধ আছে। একসষ্ট বালবও বন্ধ আছে। ইহাকে এক্সপ্লোসন ষ্ট্রোক (Explosion Stroke) বলে।

55 নং চিত্রে 'একসষ্ট ষ্ট্রোক (Exhaust Stroke) দেখাইতেছে। ইন্‌লেট বালব বন্ধ আছে। একসষ্ট বালব খোলা আছে এবং সিলিণ্ডার পরবর্ত্তী ষ্ট্রোকের জন্য প্রস্তুত আছে যেমন 52 নং চিত্রে দেখান হইয়াছে।

**23.** বয়লেটে যদি জলের অভাব হয় তাহা হইলে কি কি ফাটিবার সম্ভাবনা আছে ?

উঃ। বয়লেট বিশেষ ভাবে ক্ষতিগ্রস্ত হইবে কিংবা সশব্দে ফাটিয়া যাইবে। জল কম পড়ায় বয়লেটের প্লেট গুলি ভীষণ গরম হইয়া আটকাইয়া যায় এবং চুলা নামিয়া যায়।

**24.** কখন ওয়াটার গজ গ্ল্যাস গুলি পরীক্ষা করা উচিত ?

উঃ। যখনই বয়লেটের মধ্যে জলের উচ্চতা সম্বন্ধে সামান্য সন্দেহ হইবে এবং যখন কাজ সুন্দরভাবে চলিতে থাকে তখনও অন্ততঃ প্রত্যেক পুরিতে একবার করিয়া গজ গ্ল্যাস গুলি পরীক্ষা করিয়া দেখা উচিত।

**25.** কোনটী ড্রেন কক্ ?

উঃ। যে বটম কক্‌টী গ্ল্যাসের ঠিক নীচে আছে।

**26.** তুমি একটী জাহাজের চালক, তুমি দেখিলে যে তোমার ষ্টোরের সমস্ত গজ গ্ল্যাস গুলি ভাঙ্গিয়া গিয়াছে। তোমার জাহাজে কোন বাড়তি গ্ল্যাস নাই। তখন তুমি কি করিবে ?

---

23. What is likely to happen if the boiler becomes short of water ?

A. The boiler will become seriously damaged, or might explode. Owing to the shortness of water, the plates of the boiler would become red hot and buckle, and the furnaces would come down.

24. When should the water gauge glasses be tested ?

A. Whenever there is the slightest doubt as to the height of the water in the boiler. The gauge glasses should be tested at least once each watch even when everything is in good order.

25. Which is the drain cock ?

A. The cock at the bottom which is directly beneath the glass.

26. You are driver in charge of a steamer, and you find that all the gauge glasses have been broken, in your store. You have no spare glasses on board. What would you do ?

উঃ। গজ গ্ল্যাসের মাপে একটী ক্যানিস্তানের পাইপ কাটিয়া লও। ক্যানিস্তান পাইপটাতে ছোট ছোট ছিদ্র করিয়া দিয়া গজ গ্যাসের স্থানে পাইপটীকে বসাইয়া দাও। ছিদ্র দিয়া ষ্টীম ও জল বাহির হইয়া আসিবে এবং তাহা হইতে তুমি জলের উচ্চতা দেখিতে পাইবে। যাহাতে কোন দুর্ঘটনা না ঘটে সেজন্য টেষ্ট কক্ ব্যবহার করিবে।

**27.** জল গজে কতগুলি কক্ থাকে ?

উঃ। পাঁচটী কক্ থাকে।

**28.** সেই কক্ গুলির প্রত্যেকটীর কি নাম এবং সেগুলি কোথায় কোথায় আছে ?

উঃ। প্রথম কক্টী বয়লার শেলের উপরে থাকে। দ্বিতীয় কক্টী বয়লেটের নীচে বয়লেটের শেলের সহিত ফিট করা থাকে। এই দুই কক্কে ডবল ট্রাই কক্ কহে। উহাদের মধ্যে যে কক্টী বয়লেট শেলের উপর দিকে থাকে তাহাকে টপ ডবল ট্রাই কক্ বলে এবং যে কক্টী বয়লেট শেলের নীচের দিকে থাকে তাহাকে বটম ডবল ট্রাই কক্ বলে, টপ কলম কক্ ও বটম কলম

A. Cut a spare condenser tube the same length as your gauge glass. Bore small holes in a straight line down the length of the tube, and fit this in the place of a glass. The steam and water will leak out of the different holes that you have bored, and show you the height of the water. Use the test cocks also, as a precaution.

27. How many cocks are there on a water gauge?

A. Five.

28. What are the names of the cocks, and where are they fitted?

A. One cock is fitted to the top of the boiler shell. The second cock is fitted to the boiler shell near the bottom of the boiler. These two cocks are called double try cocks. The top boiler shell cock is called the top double try cock, and the bottom boiler shell cock is called the bottom double try cock. The

কক্ উভয়কেই জল কক্ বলে। গ্ল্যাসের ঠিক নীচে যে কক্টী থাকে তাহাকে ড্রেন কক্ বলে।

29. কেন ঐ দুটী বয়লেট শেল ডবল ট্রাই কক্ ফিট করা হয়?

উঃ। জল গজ গ্ল্যাসটীকে সঠিক ভাবে পরীক্ষার জন্য উহার প্রয়োজন।

30. তোমাকে প্রত্যেক কক্টী পৃথকভাবে পরীক্ষা করিতে হইবে। কিরূপ ভাবে করিবে।

উঃ। ৪৪ হইতে ৪৮ নং ছবি দেখ।

31. বয়লেটের মেন হোল দ্বারগুলি ডিম্বাকৃতি কেন?

উঃ। মেন হোল দ্বারগুলি যাহাতে সহজে বয়-লেটের মধ্যে যাতায়াত করিতে পারে। যদি দ্বার-গুলি গোলাকৃতি হয় তাহা হইলে তাহারা যাতায়াত করিতে পারে না।

32. যদি বয়লেটের মধ্যে অত্যধিক জল জমে তাহা হইলে কি কি ঘটিবার সম্ভাবনা থাকে?

top column cock is called the steam cock. The bottom column cock is call-d the water cock. The cock directly below the glass is called the drain cock.

29. Why are the two boiler shell double try cocks fitted?

A. To allow a safer and more certain method of testing the water gauge glass.

30. You want to test each cock separately. How do you proceed?

A. See sketches 44 to 48.

31. Why are boiler manhole doors made oval?

A. To get the doors in and out of the boiler. If made round this would be impossible.

32. What is likely to happen if your boiler carri-s too much water?

উঃ। ষ্টীমের সহিত জল উঠিয়া আসিয়া হাই এস্‌প্রেসার সিলিণ্ডারে প্রবেশ করে। উহাতে সিলিণ্ডারের কভারটী ভাঙ্গিয়া গিয়া সিলিণ্ডারটী ফাটিয়া যাইতে পারে।

**33.** যদি ষ্টীমের সহিত জল সিলিণ্ডারে প্রবেশ করে তাহা হইলে কি করিবে?

উঃ। সিলিণ্ডার ড্রেন ককটী খুলিয়া দিতে হইবে এবং এঞ্জিনে কম জোর দিতে হইবে।

**34.** ষ্টীম গজ কাহাকে বলে?

উঃ। উহা একটী ষ্টীমের এস্‌প্রেসার নির্ণয় করিবার যন্ত্র।

**35.** কি প্রকারে ষ্টীম গজ কাজ করে তাহার বর্ণনা কর, ষ্টীম গজ কেসের উপর পয়েণ্টার দ্বারা কিরূপ ভাবে এস্‌প্রেসার নির্ণয় করা হয়?

উঃ। ষ্টীম গজটী গোল ভাবে বাঁকান ডিম্বাকৃতি একটী টিউব দ্বারা নির্ম্মিত। উহার এক প্রান্ত ষ্টীম পাইপের সহিত সংযুক্ত এবং অপর প্রান্তটী কোয়াড্রেণ্টের সহিত সংযুক্ত ঐ কোয়াড্রেণ্টটী পয়েণ্টারটীকে এধার ওধার সরাইয়া লইয়া যায়। গজ দ্বারা পাইপের এস্‌প্রেসার নির্ণয় করা হয়।

A. The water will be picked up with the steam, and will be carried into the high pressure cylinder. This will probably break the cylinder cover, and may fracture the cylinder.

33. If water is being carried into the cylinder with the steam, what would you do?

A. Open the cylinder drain cocks, and slow down the engines.

34. What is a steam gauge?

A. An instrument for indicating the pressure of steam.

35. Describe how a steam gauge works. What makes the pointer on the steam gauge face register the correct pressure?

A. The steam gauge consists of an oval tube bent in the form of a circle. One end is connected to the steam pipe, and the other is connected to a quadrant which moves a pointer. The gauge registers the pressure in the pipe. The

পাইপের মধ্যে যে এস্‌প্রেসার উৎপন্ন হয় তাহা ডিম্বাকৃতি পাইপটীকে গোলাকারে পরিণত করিতে চেষ্টা করে এইরূপে বাঁকা পাইপটী ক্রমশঃ সোজা হইয়া আসিতে থাকে। এরূপে নড়িতে থাকিলে গজের কাঁটাটীকে ষ্টীমের এস্‌প্রেসার জ্ঞাপক দাগ হইতে সরাইয়া দেয়, মনোযোগের সহিত ৪৯ নং চিত্রটী পড়িয়া দেখ।

36. ষ্টীম গজ পাইপটী বাঁকা হয় কেন? গজের সহিত কোথায় ইহাকে যোগ করা হয়? ড্রেন পাইপের উচ্চতা কত?

উঃ। বাঁকা পাইপের মধ্য দিয়া জল উঠিয়া পাইপটী জলে পূর্ণ হইয়া যায়। সুতরাং ষ্টীম পাইপের মধ্য দিয়া উঠিয়া গিয়া গজটী খারাপ করিতে পারে না। ড্রেন ককটী গজ ককটীর সহিত একই লেভেলে থাকে।

37. ষ্টীম গজে ও ভেকাম গজে প্রভেদ কি?

উঃ। ভেকাম গজ প্রায় ষ্টীম গজেরই মত। ইহাদের মধ্যে প্রভেদ এই যে ভেকাম গজের ভিতর দিকে আদৌ এস্‌প্রেসার থাকে না আর

pressure inside the pipe tries to make the oval pipe circular, and in so doing the tube tries to straighten out from its curved form. As the tube straightens out, the quadrant moves, and in moving shifts the pointer of the gauge over to the mark indicating the steam pressure. Study carefully Sketch No. 49.

36. Why is there a bend in the steam gauge pipe where it is connected to the gauge, and what is the height of the drain pipe cock?

A. The bend on the pipe is to allow it to be filled with water and so prevent the steam damaging the gauge. The drain cock is on the level of the cock on the gauge.

37. What is the difference between a steam gauge and a vacuum gauge?

A. The vacuum gauge is exactly the same as a steam gauge with the exception that in a vacuum gauge there is no pressure, inside, and the pressure of the

বায়ুমণ্ডলের এস্‌প্রেসার টিউবটীকে ভাঙ্গিয়া ফেলিতে চেষ্টা করিয়া উহাকে আরও ভিতর দিকে বাঁকাইয়া দেয়।

38. ভেকাম কি ?

উঃ। কোন এস্‌প্রেসার শূন্য স্থানকে ভেকাম বলে।

39. হাওয়া এঞ্জিনে যে "ইউ" আকারের গজটী থাকে তাহার বর্ণনা কর। উহা লাগান হয় কেন ?

উঃ। "ইউ" আকারের গ্ল্যাস টিউবটী বয়লেটে উৎপন্ন ফোরস্‌ড ড্রটের (জোর নিঃসারণ) পরিমাণ নির্ণয় করিবার জন্য লাগান হয়। উহার এক প্রান্ত বায়ু ট্রাঙ্কের সহিত সংযুক্ত এবং অপর প্রান্তটী বাতাসে উন্মুক্ত থাকে। টিউবটীর মধ্যে জল থাকে। ট্রাঙ্ক হইতে বায়ুর এস্‌প্রেসার উভয় টিউবের জলের উচ্চতার প্রভেদ করে এবং উহার দ্বারা জলের উচ্চতা কত ইঞ্চি জানা যায়। ৪১ নং ছবি দেখ।

40. ডায়নেমো কিরূপভাবে কাজ করে ? ডায়নেমোর প্রধান প্রধান অংশগুলি কি কি ?

atmosphere tries to collapse the tube still further causing the tube to curve inwards.

38. What is vacuum ?

A. Vacuum is a space without any pressure.

39. Describe the 'U' shaped gauge on a fan engine. Why is it fitted?

A The 'U' shaped glass tube is fitted to indicate the amount of forced draught being delivered to the boiler. The 'U' shaped glass tube has one end connected to the air trunk and the other end is open to the atmosphere. The tube contains water, and the pressure of the air from the trunk causes a difference in the height in the two legs, and is stated as so many inches of water. See Sketch 41.

40. How does a dynamo work ? What are the principal parts of a dynamo ?

Sketch No. 56.

Magneto.




ছবি নং ৫৬।

মটর এঞ্জিনের মেগনেটো

1. এঞ্জিনের উপরে স্পার্ক প্লাগের সঙ্গে তার সংযোগ করিবার শেষ সীমা।
2. ডিষ্ট্রীবিউটর ঢাকুনী।
3. প্রত্যেক শেষাংশের সহিত পিত্তল কনেকসন।
4. ডিষ্ট্রীবিউটর (বণ্টন কারী) ব্রাস।
5. ডিষ্ট্রীবিউটর (বণ্টন কারী) গিয়ার চাকা।
6. মেগনেট সমূহ।
7. সংগ্রহ কারী ব্রাস।
8. ড্রাইভিং স্পিণ্ডল।
9. স্লিপ রিং।
10. আর্ম্মেচার।
11. ভিং প্লেট।
12. রুণ্ডেনসার।
13. মেগনেটো গিয়ার চাকা।
14. কণ্টাক্ট ভঙ্গ কারী।
15. সম্মুখের স্পার্ক বা পিছনে রাখার স্পার্ক লিভার।
16. কেম রিং (আংটী)।
17. ধুলার আবরণ।

56 নং চিত্রে একটী মেগনেটো দেখান হইয়াছে। 54 নং চিত্রে যে স্পার্ক দেখান হইয়াছে তাহা ইহার দ্বারাই হইয়া থাকে। ইহা কেম স্যাফ্‌ট (Cam Shaft) দ্বারা চলে এবং প্রতি চতুর্থ বারে স্পার্ক প্লাগে একটী স্পার্ক দেয়। পরিষ্কাররূপে বুঝাইবার জন্য মেগনেটো পৃথক করিয়া দেখান হইয়াছে।

উঃ। তাহাদের মধ্যে তামার তার দিয়া জড়ান ফিল্ড ববিন থাকে এবং আরমেচার থাকে তাহাকে ডায়ানামো বলে। আরমেচারের শেষভাগে কমিউটেটার থাকে। কতকগুলি তাম্রখণ্ডের মধ্যে অন্য বস্তু দিয়া পরস্পরকে পৃথক করিয়া উপর উপর সাজাইয়া আরমেচারের কয়েলের সহিত সংযুক্ত করিয়া দিয়া কমিউটেটার প্রস্তুত করিতে হয়, কার্ব্বন হইতে প্রস্তুত ব্রাস গুলি যখন কমিউ-টেটারটী ঘুরিতে থাকে তখন উহা হইতে কারেণ্ট লয়। কারেণ্ট ফিল্ড ববিন গুলির এক পোল হইতে অপর পোল পর্য্যন্ত প্রবাহিত হইতে থাকে। সেই কারেণ্ট ঘূর্ণমাণ আরমেচার দ্বারা বিচ্ছিন্ন হয় এবং আরমেচার কয়েলে একপ্রকার কারেণ্ট উৎপন্ন করে। সেই কারেণ্ট কমিউটেটারের মধ্য দিয়া ব্রাসে প্রবাহিত হয়। ২৭ নং ছবি দেখ।

**41.** বিজলীতার, সুইচবোর্ড, কমিউটেটার প্রভৃতিতে তামার তার ব্যবহার করা হয় কেন ?

উঃ। কারণ উহাই সর্ব্বাপেক্ষা ভাল কণ্ডাক্টার।

**42.** কয়লার ট্যাঙ্কির ভিতর দিয়া বিজলী তার লইয়া যাইবে কি ?

**A.** They consist of the field magnets which are wound with copper wire, and between them runs the armature. At the end of the armature is the commutator which is composed of strips of copper insulated one from another and connected to the coils of the armature. Brushes, which are made of carbon pick up the current from the commutator as it revolves. The current is passing from one pole to the other of the fields magnets and is cut by the revolving armature, and a current is set up in the armature coils which passes to the commutator and then to the bushes. See Sketch 27.

41. Why is copper used in electric wires, switchboards, commutators, and so on ?

**A.** Because it is the best conductor.

42. Would you lead electric wires through the bunkers ?

উঃ। না। যদি তার ফিউজ করিয়া উহা কয়লার গ্যাসের সহিত মিশে তাহা হইলে উভয়ের সংমিশ্রনে ভীষণ শব্দ উৎপন্ন হইতে পারে।

43. কয়লাওয়ালা কয়লার ট্যাঙ্কিতে কাজ করিতেছে। তুমি কি সাবধানতা অবলম্বন করিবে?

উঃ। কয়লার ট্যাঙ্কি গুলি ভালরূপে ভেণ্টি-লেটেড আছে কিনা দেখিবে।

44. একটী ইন্‌ক্যাণ্ডেসেণ্ট অন্ধার বর্ণনা কর।

উঃ। উহা একটী বায়ু শূন্য কাঁচের গোলক। উহার মধ্যে একটী সরু সুতা ঝুলান থাকে। সেই সুতাটী প্রথমে কার্বনে ডুবাইয়া লওয়া হয়। উহাকে যথাযথভাবে বাহিরের তারের সহিত সংযুক্ত করা হয়। যখন কারেণ্ট তারের মধ্য দিয়া আসিয়া সুতার মধ্য দিয়া চলিয়া যায় তখন একটী সাদা আলো বাহির হয়। কাঁচের গোলকে বাতাস প্রবেশ করিলে সুতাটী পুড়িয়া যায় এবং আলো নিবিয়া যায়।

45. জল গজ গ্যাসের চারিধারে গ্যাস গার্ড লাগান থাকে কেন?

A. No. Should the wires fuse, this coming into contact with the gas from the coal may cause an explosion.

43. Your trimmers are working in the bunkers. What precautions do you take?

A. See that the bunkers are well ventilated.

44. Describe an incandescent electric lamp.

A. It consists of a glass globe exhausted of air, in which is a suspended thread. The thread has previously been steeped in carbon. The thread is connected by suitable means to the wires outside. When a current is passed through the wires to the thread, a white heat is given off. Air entering the glass globe would cause the thread to burn away and the light would go out.

45. Why are guards fitted around the water gauge glasses?

উঃ। যখন গজ গ্ল্যাস ফাটিয়া যায় তখন যাহাতে তোমার চক্ষুদ্বয় না নষ্ট হইতে পারে সেইজন্য গ্ল্যাস গার্ড লাগান হয়।

জাহাজের কাজে যোগ দিবার পরে।

46. তোমাকে একটী ষ্টীমারে কাজ করিতে পাঠান হইয়াছে। ষ্টীমারটী অনেক দিন ধরিয়া পড়িয়া আছে। বয়লেটটী শূন্য আছে এবং মেন হোল দরজাগুলি খোলা আছে। তুমি যখন ষ্টীমারে আসিলে তখন সেখানে কেহই ছিল না। তোমাকে বয়লেটে ষ্টীম প্রস্তুত করিয়া ষ্টীমারটীকে অন্য স্থানে লইয়া যাইতে হইবে। সেই ষ্টীমারটী পাখা বিশিষ্ট ষ্টীমার। বয়লেটটী সিলিন্‌ড্রীক্যাল বয়লেট। তোমার নিয়োগ পত্রে উল্লেখ আছে যে বয়লেটের এস্‌প্রেসার ১৮০ পাউণ্ড। এঞ্জিনের হাই এস্‌প্রেসার, ইণ্টারমিডিয়েট এস্‌প্রেসার ও লো এস্‌প্রেসার এই তিনটী ক্র্যাঙ্ক আছে। হাওয়া বোম্বা, ফিড বোম্বা ও বিল্‌জ বোম্বা লো এস্‌প্রেসার এঞ্জিন সংযুক্ত লেভার দ্বারা চালিত হয়। ইহা ছাড়া একটী ছোট বোম্বা, ডন্‌কি বোম্বা, ডেক বোম্বা, বিজলী বাতি এঞ্জিন, লেভার এঞ্জিন, সুখান এঞ্জিন, হাওয়া এঞ্জিন এবং উনিশ এঞ্জিন আছে। কয়লা ট্যাঙ্কিতে কয়লা নাই।

A To protect your eyes in the event of the gauge glass bursting.

*On joining a steamer.*

46. You are sent to join a steamer. The steamer has been laid up for many months. The boiler is empty, and the manhole doors are off. There is nobody on board the steamer, when you arrive, and you have orders to raise steam and take the vessel to another station. Your steamer is a paddle steamer. The boiler is a cylindrical boiler, and your appointment letter states that the boiler pressure is 180 pounds. The engine has three cranks, high pressure, intermediate pressure and low pressure. The air pump, feed pump and bilge pump are worked by levers from the low pressure engine. There is a separate circulating pump, donkey pump, deck pump, electric light engine, reversing engine, steering engine, fan engine and windlass. There

কিন্তু ষ্টীমারের পার্শ্বেই নৌকা আছে। কয়লার পরিমাণ বলিয়া দিলে তাহারা নৌকা হইতে কয়লা দিবে। কেমন করিয়া তুমি ষ্টীমারের সমস্ত ভার গ্রহণ করিয়া ষ্টীম প্রস্তুত করিয়া ষ্টীমার চালাইবে তাহা সবিশেষ বর্ণনা কর।

উঃ। ষ্টীমারে আসিবার সময় ষ্টীমারের ড্রাফট, অগ্রভাগ ও পশ্চাৎভাগ লক্ষ্য কর। বায়ু গমনাগমনের জন্য কয়লার ট্যাঙ্কির ঢাকনা খুলিয়া দাও এবং কয়লার ট্যাঙ্কি মাপিয়া লও।

47. কয়লার ট্যাঙ্কি কিরূপে মাপিবে ?

উঃ। কয়লার ট্যাঙ্কি কতকগুলি সমান মাপের ফ্রেম দিয়া তৈয়ারী। বাল্কহেড হইতে চারিটী ফ্রেম পূর্ণ করিয়া লও এবং কয়লা লইবার সময় উহা টালি করিয়া লও। যদি চারি ফ্রেম পূর্ণ কয়লা একশত মণের সমান হয় তাহা হইলে তুমি তোমার কয়লার ট্যাঙ্কিতে মোটামুটি কত কয়লা ধরিবে তাহা ঠিক করিতে পারিবে। কতগুলি ফ্রেম আছে গণনা কর। মনে কর যে এই জাহাজে কয়লার ট্যাঙ্কির ২০টী ফ্রেম আছে এবং তুমি এখন জানিতে পারিয়াছ যে ৪টী ফ্রেমে

is no coal in the bunkers, but coal boats are alongside awaiting your instructions regarding the amount required. Explain, in detail, how you would take over the steamer, raise steam, and proceed.

A. When coming on board the steamer, note the draft of the steamer, forge and draft. Remove the bunker lids to allow ventilation, and measure the bunkers.

47. How do you measure the bunkers ?

A. On the ships side of the bunkers are frames which are generally equally spaced. Fill up say four frames from a bulkhead, and tally the coal while it is being delivered. If four frames of coal are equal to one hundred maunds, you then have a rough measure of the amount of coal that the bunker will hold. Count the number of frames. Supposing that there are twenty frames on the ships side of this bunker, and you now know that four frames hold one hundred

একশত মণ কয়লা থাকে। তাহা হইলে ২০টী ফ্রেম বিশিষ্ট কয়লা ট্যাঙ্কিতে মোট ৫০০ মণ কয়লা থাকিবে। এখন জাহাজের অপর দিকের কয়লার ট্যাঙ্কির পরিমাণ কত তাহা দেখিয়া লও। কয়লার ট্যাঙ্কির ৪টী ফ্রেম কয়লা দিয়া পূর্ণ কর। কয়লা লইবার সময় উহা টালি করিয়া লও। এইরূপে সমস্ত কয়লার ট্যাঙ্কিতে কত কয়লা ধরিবে তাহা ঠিক করিতে পারিবে। তাহা হইলে তুমি তোমার জাহাজ লইয়া এক পোতাশ্রয় হইতে যাত্রা করিয়া কয়লা পাওয়া যায় এরূপ অন্য পোতাশ্রয়ে যাইতে তোমার কত কয়লা লাগিবে তাহার একটা মোটামুটি অনুমান করিতে পারিবে। কয়লার ট্যাঙ্কির মাপ ঠিক করিবার সময় উহার কোন রিভেট খুলিয়া গিয়া ছিদ্র হইয়া গিয়াছে কিনা সে বিষয়ে লক্ষ্য রাখিবে। কয়লার ট্যাঙ্কির তলা কাষ্ঠ নির্ম্মিত কিনা দেখ। প্রয়োজন হইলে কি উপায়ে কয়লা ট্যাঙ্কি পরিষ্কার করিয়া ফেলিতে পার সে বিষয়ে লক্ষ্য রাখিবে। কয়লা দিবার আদেশ দাও।

48. বয়লেটের মেন হোল দ্বারগুলি ডেকের উপর থাকে। তুমি কি তাহাদিগকে পরীক্ষা করিয়া দেখিবে?

maunds. How many maunds will twenty frames, that is the whole bunker hold? Five hundred maunds. Now do the same in the bunker on the other side of the ship. Fill up four of the frames on the ships side. Tally the coal as it is being delivered. From this you will be able to tell how many maunds the whole bunker will hold. From this you make a rough estimate of the amount of coal that you will require for the trip to the next coaling station. While you are measuring the bunkers, be careful to note whether there are any rivets leaking in the bunkers. Note whether the bunkers have wooden floorings. Look for the means of pumping out the bunkers when required. Order the coal.

48. The boiler manhole doors are on the deck. Would you examine them?

উঃ। হাঁ, মেন হোল দ্বারগুলির উপরিভাগ টুকরা টুকরা হইয়া গিয়াছে কিনা তাহা বিশেষ ভাবে পরীক্ষা করিয়া দেখ। ষ্টাড গুলির গুনা ক্ষয় হইয়া গিয়াছে কিনা দেখ। বোল্ট গুলি একটী ছোট হাতুড়ি দিয়া আঘাত করিয়া দেখ সেগুলি ফাটিয়া গিয়াছে কি ঠিক আছে।

**49.** বয়লেটটী পরীক্ষা করিয়া দেখা উচিত কি?

উঃ। হাঁ।

**50.** বয়লেট কিরূপে পরীক্ষা করিয়া দেখিবে?

উঃ। উপরের মেন হোল দিয়া বয়লেটের মধ্যে প্রবেশ কর। বয়লেটের সম্মুখ ভাগ হইতে পশ্চাদ্ভাগ পর্য্যন্ত লম্বা ধাতু নির্ম্মিত ষ্টে আছে। তাহার উপর তুমি পা রাখিতে পারিবে।

**51.** এই দীর্ঘ ষ্টে গুলিকে কি বলে? এইগুলি লাগান হয় কেন?

উঃ। এই ষ্টে গুলিকে মেন ষ্টে বলে। উহারা নিরেট এবং উহাদের প্রান্তভাগে সুতা বাঁধা আছে। বয়লেটের ভিতর দিকে ও বাহিরের দিকে ষ্টে গুলিতে নাট ওয়াসার লাগান থাকে। বয়লেটের প্রান্তভাগের প্লেটটীকে সুদৃঢ় করিবার জন্য ষ্টে গুলি লাগান হয়। ৩৯ নং ছবির ৩ নং দেখ।

A. Yes. Carefully examine the faces of the doors to see that they are not chipped. Now examine the studs, to note that the threads are not worn. Test the studs at the bottom gently with a light hammer, to be sure that they are not cracked.

49. Should the boiler be examined?

A. Yes.

50. How would you proceed to examine the bolier?

A. Enter through the top manhole. Your feet will rest on long stays which go from the front and plate to the back end plate of the boiler?

51. What are these long stays called? Why are they fitted?

A. The stays are called the main stays. They are solid, and threaded at the ends. They have nuts and washers on the inside and outside of the boiler. They fitted to strengthen the end plates of the boiler. See No. 3, Sketch 39.

**52.** আরও একটু নীচে পা বাড়াইলে এক গোছা টিউব তোমার পায়ে লাগিবে। ঐ গুলি কি টিউব এবং উহাদের লাগান হইয়াছে কেন ?

উঃ। সে গুলি স্মুট পাইপ। নিয়ম মত তিন স্তবক টিউব থাকে। প্রত্যেক চুলার এক স্তবক স্মুট পাইপ। স্মুট পাইপের সাহায্যে চুলা হইতে উদ্গত ধূম বাষ্প ও উত্তাপ টিউবের কম্বাসন চেম্বারে প্রবেশ করে এবং তাহার পর ফানেলের মধ্য দিয়া বাহির হইয়া বাতাসের সহিত মিশিয়া যায়। ৩৯ নং ছবির ১৬ নং দেখ।

**53.** স্মুট পাইপের দৈর্ঘ্য কত ?

উঃ। স্মুট পাইপের দৈর্ঘ্য বয়লেটের সম্মুখের এণ্ড প্লেট হইতে কম্বাসন চেম্বারের সম্মুখের এণ্ড প্লেট পর্য্যন্ত হয়।

**54.** কম্বাসন চেম্বার কি ? উহা লাগান হয় কেন ?

উঃ। কম্বাসন চেম্বার একটী ষ্টীলের বাক্স। উহা চুলার পশ্চাদ্ভাগ ও স্মুট পাইপের মধ্য স্থলে লাগান হয়। চুলা হইতে উদ্গত ধূম ও উত্তাপ যাহাতে সমান ভাবে টিউবের মধ্যে প্রবেশ করিতে পারে সেইজন্য উহা লাগান হয়। ৩৯ নং ছবির ১০ নং দেখ।

---

**52.** You go a little lower, and your feet rest on a cluster of tubes. What are they, and why are they fitted ?

**A.** The tubes are smoke tubes. There are three clusters of tubes as a rule, and one cluster is for each furnace. The tubes are fitted to allow the smoke and fumes and heat passing from the furnace to move to the combustion chamber, through the inside of the tubes, and out into the uptake and then the funnel into the air. See No. 16, Sketch 39.

**53.** How long are the smoke tubes ?

**A.** The smoke tubes are slightly longer than the distance between the front end plate of the boiler and the front end of the combustion chamber.

**54.** What is a combustion chamber. Why is it fitted ?

**A.** The combustion chamber is a steel box fitted between, and the back of, the furnace and the smoke tubes. It is fitted to evenly distribute the smoke and heat from the furnace into the tubes. See No. 10, Sketch 39.

55. প্রত্যেক কম্বাসন চেম্বারের উপরিভাগে ষ্টাড ও নাট দিয়া ৮টী চ্যাপ্টা প্লেট লাগান থাকে। এই প্লেট গুলির প্রয়োজনীয়তা কি? উহাদের লাগান হইয়াছে কেন?

উঃ। কম্বাসন চেম্বারের উপরি ভাগের প্লেট গুলিকে গার্ডার বলে। যাহাতে কম্বাসন চেম্বারের উপরি ভাগটী ভাঙ্গিয়া নীচে পড়িয়া যাইতে না পারে সেজন্য ঐ গার্ডার গুলি লাগান হয়।

56. কম্বাসন চেম্বারের পার্শ্বে ও পশ্চাতে ছোট ছোট ষ্টাড লাগান হয় কেন?

উঃ। কম্বাসন চেম্বার গুলিকে সুদৃঢ় করিবার জন্য ষ্টাড লাগান হয়। পার্শ্ববর্ত্তী ষ্টে গুলি দ্বারা একটী কম্বাসন চেম্বার উহার পরবর্ত্তী কম্বাসন চেম্বারটীকে ধরিয়া রাখে। একটী পার্শ্বস্থিত কম্বাসন চেম্বার একদিকে বয়লেট শেলকে ধরিয়া থাকে এবং অপর দিকে উহার পরবর্ত্তী কম্বাসন চেম্বারকে ধরিয়া থাকে। পশ্চাদ্ভাগের ষ্টে গুলি বয়লেটের পশ্চাদ্ভাগের প্লেটের সহিত কম্বাসন চেম্বারকে ধরিয়া রাখে। ৩৮ নং ছবির ৫ ও ৬ নং দেখ।

55. On the top of each combustion chamber are about eight upright plates fitted with studs and nuts. What are these plates? Why are they fitted?

A. The plates on the top of the combustion chambers are called girders. They are fitted to support the top of the combustion chambers against collapses.

56. Why are small studs fitted to the sides and back of the combustion chambers?

A. To support the combustion chambers. The side stays are to support the combustion chamber to the next combustion chamber, and if a wing combustion chamber supports it to the boiler shell on one side and to the next combustion chamber on the other. The back stays are to support the combustion chamber to the back plate of the boiler. See Nos. 5 and 6, Sketch 38.

**57.** তুমি একটী বাতি লইয়া এক গোছা স্মুট পাইপের উপর দাঁড়াইয়া আছ। তুমি কি কি পরীক্ষা করিবে?

উঃ। প্রথমে মেন হোল দ্বারের উপরিভাগ পরীক্ষা কর। মেন হোল দ্বারের চতুর্দ্দিকে বয়লেট সেলের সহিত সংযুক্ত একটী অতিরিক্ত প্লেট থাকে। মেন হোল প্রস্তুত করিবার সময় যে পরিমাণ ধাতু কাটিয়া বাদ দিয়া দিতে হয় উহার পরিবর্ত্তে এই অতিরিক্ত প্লেটটী লাগান হয়। আলোক দ্বারা বয়লেটের ভালব সিট গুলি পরীক্ষা করিয়া দেখ। টপ ডবল ট্রাই ককৃটী কিরূপ আছে দেখিয়া লও। বয়লেট শেলটী কিরূপ আছে তাহা বিশেষ ভাবে পরীক্ষা করিয়া দেখ। জং বা মরিচা ধরিয়াছে কিনা দেখ।

**58.** জং কি? উহা কিরূপে উৎপন্ন হয়।

উঃ। জলের সহিত উত্তাপের প্রক্রিয়া হইয়া উহা উৎপন্ন হয়। টাটকা জল ব্যতীত প্রায় সমস্ত জলেই এক রকম পদার্থ থাকে, উহা হইতে জং ধরে। বয়লেটের যে অংশটীতে উত্তাপ দেওয়া হয় সেই অংশটীতে জং ধরে। সেই কারণে বয়লেট অত্যাধিক গরম হইয়া উঠে।

57. You are now standing on top of the cluster of smoke tubes, and you have a lamp. What do you look for?

A. First examine the face of the manhole door landing. Around the manhole door is an extra plate to the boiler shell. This is to compensate in strength for the metal cut away in making the manhole. Examine the boiler valve seats by means of the light. Pay careful attention to the condition of the top double try cock of the boiler. Now carefully examine the condition of the shell. Look for scale and corrosion.

58. What is scale? How is it formed?

A. Scale is caused by the action of heat on the water. All kinds of water, unless very fresh, contains substances which cause scale. The scale deposits on heating parts of the boiler, and is liable to cause overheating.

59. মরিচা কি ?

উঃ। মরিচা বয়লেটের ক্ষয় প্রাপ্ত ধাতু।

60. মরিচা কিরূপে উৎপন্ন হয়।

উঃ। প্রথমে—ধাতু আদ্র বায়ুর সংস্পর্শে আসিলে উহা উৎপন্ন হয়। বায়ু জলের সহিত ভিতরে প্রবেশ করে এবং উত্তাপ লাগিলে উহা পুনরায় বাহির হইয়া আসে। দ্বিতীয়—যদি বয়-লেটের মধ্যে তৈল প্রবেশ করে উহা তৎক্ষণাৎ বয়লেটের প্লেটে লাগিয়া যায়। তৃতীয়—বিভিন্ন মিশ্র ধাতুর প্রক্রিয়ায় ও উহা উৎপন্ন হয়। ইহাকে গ্যালভ্যানিক একশান বলে।

61. সচরাচর কি কি উপায় অবলম্বন করিলে মরিচা ধরিতে পারে না।

উঃ। বয়লেটের প্লেটের সহিত সংযুক্ত করিয়া সীসা টাইল লাগান হয়। সুতরাং সীসার উপর মরিচা পড়িয়া সীসা ক্ষয় হয় কিন্তু বয়লেটের প্লেট গুলির কোন ক্ষতি হয় না। ফিড হিটার গুলিও মরিচা পড়িতে দেয় না। যখন জল গরম করা হয় তখন গরম জল বয়লেটে প্রবেশ করিবার পূর্ব্বে উহার সহিত যে বায়ু মিশ্রিত থাকে সেই বায়ুকে ভিতরে প্রবেশ করিতে দেয় না।

59. What is corrosion ?

A. Corrosion is the wasting away of the metal of the boiler.

60. What causes corrosion ?

A. First, it is caused by the action of the air when in a damp condition. The air enters with the feed water and is set free by the heat. Second, if any oil enters into the boiler it rapidly attacks the plates. Third, by the action of the different composition of the metals. This is called galvanic action.

61. What is usually done to stop corrosion ?

A. Zinc plates are placed in contact with the plates of the boiler, so that the corrosion attacks the zinc and wastes this away and the plates of the boiler are saved. Feed heaters also prevent corrosion, as the water in being heated, allows the air to escape before entering the boiler.

Sketch No. 57.
Vaporiser for Paraffin Engine.




ছবি নং ৫৭।

মটর এঞ্জিনের পেরাফিন হিটার

1. এঞ্জিন পর্য্যন্ত উত্তপ্ত পেট্রোল বা পেরাফিন গ্যাস।
2. হিটার পাইপ।
3. এঞ্জিন হইতে সায়লেন্সার পর্য্যন্ত একসষ্ট।
4. হাওয়া ইন্‌লেট।
5. সূচ বেল।
6. এঞ্জিনে ব্যবহৃত পেরাফিন বা পেট্রোলের কার্ব্বারেটার।
7. সূচ বেল সিট।
8. পেট্রোল বা পেরাফিন ইন্‌লেট।
9. বাই-পাস জেট।
10. প্রধান জেট।
11. হাওয়া যোগাইবার থ্রটোল।
12. এঞ্জিনের গরম একসষ্ট হাওয়া; ইহা হিটার পাইপের বহির্ভাগে প্রবাহিত হইলে পাইপের ভিতরে পেট্রোল বা পেরাফিন গরম করে।

57 নং চিত্রে পেট্রোল এঞ্জিনের জন্য একটী ভেপরাইজার (Vaporiser) দেখান হইয়াছে, এই এঞ্জিনে কেরোসিন ব্যবহার করা হয়। 6 নং কার্ব্বারেটার দেখাইতেছে 11 নং থ্রটল এবং 3 নং কয়েকটী পাইপ যাহার পাশ দিয়া 55 নং চিত্র হইতে একসষ্ট বাহির হইয়া কেরোসিন গরম করে। 2 নং ইন্‌লেট বালবের ভিতর দিয়া কেরোসিন যাইতেছে, ইহা 52 নং চিত্রে দেখান হইয়াছে।

62. সচরাচর কোন স্থানে মরিচা পড়ে ?

উঃ। কম্বাসন চেম্বারের তলদেশে, পার্শ্বে এবং পশ্চাদ্ভাগে মরিচা পড়ে। চুলা ও ফায়ার বাড়ী, ষ্টে, স্মুট পাইপ এবং টিউব প্লেটে মরিচা পড়ে।

63. মরিচা দেখিতে কিরূপ ?

উঃ। মরিচা পড়িয়া যে ছোট ছোট গর্ত্ত হয় সে গুলিকে পোকরা বলে। সাধারণতঃ উহা স্থানে স্থানে লাল ও স্থানে স্থানে কাল বর্ণের হয়।

64. অল্প অল্প মরিচা ধরা স্থানের মরিচা পৃথক পৃথক ভাবে তুলিয়া দিতে পারা যায় কি ?

উঃ। হ্যাঁ, মরিচাযুক্ত স্থানটীকে এসক্র্যাপার দ্বারা মাজিয়া তারের বুরুশ দ্বারা ঘসিয়া লইয়া হোয়াইট জিঙ্ক রঙ কেরোসিনের সহিত মিশাইয়া এক পোঁচ লাগাইয়া দাও।

65. কম্বাসন চেম্বার গার্ডার গুলিও কি পরীক্ষা করিয়া দেখিতে হইবে ?

উঃ। হাঁ। ষ্টাড নাট গুলি ঢিলা হইয়াছে কিনা আস্তে আস্তে আঘাত করিয়া দেখ। যদি উহা ঢিলা থাকে তাহা হইলে উহাকে একটী স্প্যানারের সাহায্যে আঁটিয়া দাও।

62. Where does corrosion usually take place ?

A. At the bottom, sides, and backs of the combustion chambers. On the furnaces along the line of firebars. On the stays and on the tubes, and on the tube plates.

63. What does corrosion look like ?

A. It may be in small holes called pitting. It is generally in red and black coloured patches.

64. Can small patches of corrosion be treated separately ?

A. Yes. The corroded patches should be scraped with a scraper, wire brushed, and painted with a thin coating of white zinc and paraffin.

65. Should the combustion chamber girders be examined ?

A. Yes, the stud nuts should be tapped to make sure that they are not slack. If they are slack, tighten them up with a spanner.

66. যদি কম্বাসন চেম্বার গার্ডার নাট গুলি ঢিলা থাকে তাহা হইলে কি ঘটিবে ?

উঃ। প্লেটটী আঁটিয়া যাইবে।

67. গ্রুভিং করিবার জন্য উইং কম্বাসন চেম্বারের পার্শ্বস্থিত প্লেট গুলি পরীক্ষা করিয়া দেখ। গ্রুভিং কাহাকে বলে ?

উঃ। ধাতুর সহিত জলের প্রক্রিয়া দ্বারা ধাতুর উপর যে রিজেস হয় তাহাকে গ্রুভিং বলে। খারাপ ভাবে জলের সারকুলেশান হইলে সচরাচর এরূপ হয়।

68. মেন ষ্টপ বেল সংযুক্ত ও বয়লেটের মধ্যে একটী বড় পাইপ আছে। সেই পাইপের উপরিভাগে খাঁজ কাটা থাকে। সেই পাইপটী কি জন্য আছে ?

উঃ। এই পাইপটীকে ইণ্টারনাল ষ্টীম পাইপ বলে। যাহাতে ষ্টীমের সহিত জল ভিতরে প্রবেশ করিতে না পারে সেইজন্য পাইপের উপরিভাগে খাঁজ কাটা থাকে। যদি জল ষ্টীমের সহিত ভিতরে প্রবেশ করে তাহা হইলে হাই এস্প্রেসার এঞ্জিনের সিলিণ্ডার বা মেন ষ্টীম পাইপ ভাঙ্গিয়া যাইতে পারে।

66. What would happen if the combustion chamber girder nuts were left slack ?

A. The plate would buckle.

67. The wing combustion chamber side plates should be examined for grooving What is grooving ?

A. Grooving means that ridges are formed on metal by the action of the water. This is usually due to bad circulation of the water.

68. Leading to the main stop valve, and inside the boiler is usually a large pipe with slots cut on the top. What is this pipe for ?

A. This pipe is called the internal steam pipe. It is fitted with slots cut on the top to prevent water being carried away with the steam. If water is carried away with the steam, it may fracture the cylinder of the high pressure engine, or the main steam pipe.

69. ফিড ওয়াটার পাইপ গুলি বয়লেটের উপরাংশ পর্য্যন্ত বিস্তৃত এবং সাধারণতঃ জলের লেভেলের নীচে ডিস্‌চার্জ্জ করে। ফিড ওয়াটারের জন্য একটী পাইপ লাগান আবশ্যক কেন? জলের লেভেলের সহিত একটী পাইপ না লাগাইয়া দিলে বয়লেটের মধ্যে জল কি প্রবেশ করিতে পারে না?

উঃ। হাঁ। জল ডিস্‌চার্জ্জ করান যাইতে পারে কিন্তু অত্যন্ত মরিচা পড়িবে। ষ্টীম স্পেসের খুব নিকটে আসিয়া জল মধ্যস্থিত বায়ু বাহির হইয়া যায়। পরে উহা ষ্টীমের সহিত ভিতরে প্রবেশ করিয়া বয়লেটের ভিতরের কোন অংশেরই ক্ষতি করে না।

70. বয়লেট মধ্যস্থিত ফিড পাইপ গুলি ভাঙ্গিয়া গিয়াছে বা জয়েণ্ট গুলি ঢিলা হইয়া গিয়াছে কিনা পরীক্ষা করিয়া দেখিতে হইবে কি?

উঃ। হাঁ।

71. একটী পাইপের প্রান্তভাগে একটী ফ্ল্যাট প্যান লাগান আছে। ঐ পাইপটী টিউব গুলির উপর দিয়া লাগান রহিয়াছে। উহা লাগান হইয়াছে কেন?

---

69. The feed water pipes are led up to the upper part of the boiler, and usually discharge into the water level. Why is it necessary to fit a pipe for the feed water. Could not the water be forced into the boiler without a pipe being led to the water level?

A. Yes, the water could be discharged, but heavy corrosion would take place. By being led as near as possible to the steam space, the air in the water can be set free and carried away with the steam, and so do no damage to the inside of the boiler.

70. This means that the feed pipes inside the boiler should be examined to see that they are not fractured, or the joints slack?

A. Yes.

71. A pipe is led to above the tubes with a flat pan fitted to the end. What is this fitted for?

